ইহৈকস্থং জগৎ কৃৎস্নং পশ্যাদ্য সচরাচরম্।
মম দেহে গুড়াকেশ! যচ্চান্যদ্‌দ্রষ্টুমিচ্ছসি ॥৭॥
ন তু মাং শক্যসে দ্রষ্টুমনেনৈব স্বচক্ষুষা।
দিব্যং দদামি তে চক্ষুঃ পশ্য মে যোগমৈশ্বরম্ ॥৮॥

ভারতকৌমুদী

ন কেবলমুক্তমাত্রমেব সর্ব্বং পশ্যেঃ অপি তু অপরমপি সর্ব্বমিত্যাহ—ইহেতি। হে গুড়াকেশ! পূর্ব্ববদ্ব্যাখ্যানাজ্জিতনিদ্র! সর্ব্বকর্ম্মণি সতর্ক! অর্জ্জুন! অদ্য ইদানীমেব, ইহ মম দেহে, একস্মিন্নেব অংশে তিষ্ঠতীতি একস্থম্, "বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগৎ" ইত্যুক্তত্বাৎ, চরৈর্জ্জঙ্গমৈঃ অচরৈঃ স্থাবরৈশ্চ সহেতি সচরাচরম্, কৃৎস্নং সর্ব্বং জগৎ পশ্য। কিঞ্চ "যদ্বা জয়েম যদি বা নো জয়েয়ুঃ" ইত্যুক্ত্যা সন্দিগ্ধং জয়পরাজয়াদিকম্ অন্যদ্‌যদপি দ্রষ্টুমিচ্ছসি, তদপি পশ্য ॥৭॥

নন্বনেনৈব ভাবেন পশ্যামি ভাবান্তরেণ বেত্যাহ—নতি। অনেনৈব চর্ম্মময়েনৈব স্বচক্ষুষা স্বাভাবিকনয়নেন, মাং দ্রষ্টুং ন তু শক্যসে, মদীয়তদ্রূপস্যালৌকিকত্বাৎ। শক্যস ইতি "শক বিভাষিতো মর্ষণে" ইতি দৈবাদিকোত্তমপদিনঃ শকে রূপম্। কিং তর্হি ময়া কর্ত্তব্যমিত্যাহ— দিব্যমিতি। তে তব, দিব্যম্ অলৌকিকবস্তুদর্শনযোগ্যং চক্ষুর্দদামি; তেন চ মে ঐশ্বরমীশ্বর-সম্বন্ধিনম্, যুজ্যত ইতি যোগং রূপং পশ্য ॥৮॥

ভারতভাবদীপঃ

জিতনিদ্র! ইহ মম দেহে একস্থমেকস্মিন্নেবাবয়বে নখাগ্রমাত্রে স্থিতং কৃৎস্নং বর্ত্তমানং জগৎ পশ্য, যচ্চান্যৎ অতীতমনাগতং বিপ্রকৃষ্টং ব্যবহিতং স্থূলং সূক্ষ্মং বা তৎ সর্ব্বমিহ পশ্য ॥৭॥ যত্ত্বুক্তং মন্যসে যদি তচ্ছক্যং ময়া দ্রষ্টুমিতি তত্রাহ—ন ত্বিতি। শক্যসে শক্লোষি পদবিকরণ-ব্যত্যয় আর্ষঃ। অনেন প্রাকৃতেন দিব্যমপ্রাকৃতম্। ঐশ্বরমীশ্বরসম্বন্ধিনং যোগং বিশ্বাশ্রয়ত্ব-

---

অর্জ্জুন! তুমি এখনই আমার এই শরীরের এক অংশে স্থিত সমস্ত স্থাবর-জঙ্গম-সমন্বিত সমগ্র জগৎ দর্শন কর এবং অন্য যাহা কিছু দর্শন করিতে ইচ্ছা কর, তাহাও দর্শন কর ॥৭॥

তাৎপর্য্য—কৃষ্ণ পূর্ব্বে বলিয়াছেন যে, "আমি আমার এক অংশদ্বারা এই জগৎ ব্যাপিয়া রহিয়াছি;" সুতরাং এখানেও তাহা স্মরণ করিয়াই বলিলেন—'আমার এই শরীরে এক অংশে স্থিত সমগ্র জগৎ'। তা'র পর অর্জ্জুন পূর্ব্বে সন্দেহ করিয়া বলিয়াছিলেন—"আমরা কৌরবদিগকে জয় করি, কিংবা তাহারা আমাদিগকে জয় করে" এই জয়-পরাজয়ের নির্ণয়ও বিশ্বরূপের মধ্যে দেখা যাইবে বলিয়া ইঙ্গিত করিলেন। কেন না, ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান সমস্তই বিশ্বরূপের অন্তর্গত ॥৭॥

কিন্তু অর্জ্জুন! তুমি তোমার এই স্বাভাবিক চর্ম্মচক্ষুদ্বারা আমার রূপ দেখিতে সমর্থ হইবে না; সুতরাং তোমাকে আমি দিব্য চক্ষু দিতেছি, তাহাদ্বারাই তুমি আমার ঐশ্বরিক রূপ দর্শন কর" ॥৮॥

সঞ্জয় উবাচ।

এবমুক্ত্বা ততো রাজন্! মহাযোগেশ্বরো হরিঃ।
দর্শয়ামাস পার্থায় পরমং রূপমৈশ্বরম্ ॥৯॥
অনেকবক্ত্রনয়নমনেকাদ্ভুতদর্শনম্।
অনেকদিব্যাভরণং দিব্যানেকোদ্যতায়ুধম্ ॥১০॥

---

ভারতকৌমুদী

অথ ত্রিভির্বিশেষকেণ বিশ্বরূপদর্শনং তদ্বর্ণনঞ্চ সঞ্জয় উবাচ। এবমিতি। হে রাজন্! ধৃতরাষ্ট্র! মহাংশ্চাসৌ যোগেশ্বরো যোগনিয়ন্তা চেতি মহাযোগেশ্বরঃ। এতেন বিশ্বরূপ-প্রদর্শনযোগ্যতা সূচিতা। হরিঃ কৃষ্ণঃ, এবমুক্ত্বা ততোঽনন্তরম্, পার্থায় অর্জ্জুনায়, ঐশ্বরম্ ঈশ্বরসম্বন্ধি, পরমং রূপং বিশ্বরূপং দর্শয়ামাস। অথ কীদৃশং তদ্বিশ্বরূপমিত্যাহ দ্বাভ্যাম্। সর্ব্বমেতৎ রূপবিশেষণম্। অনেকানি বক্ত্রাণি নয়নানি চ যস্মিন্ তৎ, অনেকেষামদ্ভুতানাং দর্শনং যস্মিন্ তৎ, অনেকানি দিব্যানি অলৌকিকানি আভরণানি যস্মিন্ তৎ, দিব্যানি অনেকানি উদ্যতানি উত্তোলিতানি আয়ুধানি যস্মিন্ তৎ, দিব্যানি মাল্যানি অম্বরাণি

ভারতভাবদীপঃ

লক্ষণং সামর্থ্যম্ ॥৮॥ এবমুক্ত্বা ভগবানর্জ্জুনায় দিব্যং রূপং দর্শিতবান্ স চ দৃষ্ট্বা বিস্ময়াবিষ্টো ভগবন্তং বিজ্ঞাপিতবানিতীমং বৃত্তান্তমেবমুক্ত্বেত্যাদিষড়্ভিঃ শ্লোকৈর্ধৃতরাষ্ট্রং প্রতি সঞ্জয় উবাচ—এবমুক্ত্বেত্যাদি। ততঃ দিব্যচক্ষুঃপ্রদানানন্তরং রাজন্! হে ধৃতরাষ্ট্র! মহাংশ্চাসৌ যোগেশ্বরশ্চেতি বিগ্রহঃ, মহতো যোগস্য বা ঈশ্বরঃ। পরমং দিব্যং রূপম্ ঐশ্বরং মায়াবিসম্বন্ধি ন তু মায়াতীতং দর্শয়ামাস ॥৯॥ তদেব রূপং বিশিনষ্টি দ্বাভ্যাম্—অনেকেত্যাদিনা। অনেকান্যনন্তানি বক্ত্রাণি নয়নানি চ যস্মিন্ তদনেকবক্ত্রনয়নম্। অনেকান্যদ্ভুতানি দর্শনানি যস্মিংস্তদনেকাদ্ভুতদর্শনম্। অনেকানি দিব্যান্যাভরণানি যস্মিন্। দিব্যান্যনেকানি চ উদ্যতানি

---

তাৎপর্য্য—লৌকিক চক্ষুদ্বারা অলৌকিক বস্তু দেখা যায় না; সুতরাং অলৌকিক বিশ্বরূপ দেখিবার জন্য তোমাকে অলৌকিক চক্ষু (শক্তি) দিতেছি ॥৮॥

সঞ্জয় বলিলেন—"রাজা! (ধৃতরাষ্ট্র!) মহাযোগেশ্বর কৃষ্ণ এইরূপ বলিয়া তাহার পর অর্জ্জুনকে ঐশ্বরিক বিশ্বরূপ দর্শন করাইলেন। সে বিশ্বরূপে বহুতর মুখ, অসংখ্য নয়ন, অনেক অদ্ভুত দৃশ্য, অলৌকিক অসংখ্য অলঙ্কার এবং উত্তোলিত বহুতর অস্ত্র ছিল; আর সে রূপের গলদেশে দিব্য মাল্য, পরিধানে সুন্দর বস্ত্র এবং অঙ্গে অলৌকিক গন্ধদ্রব্যের অনুলেপন ছিল;

তাৎপর্য্য—সাধারণ যোগেই অণিমাদি ঐশ্বর্য্য জন্মে; সুতরাং মহাযোগে অণিমাদি ঐশ্বর্য্যের পরাকাষ্ঠা উৎপন্ন হয়; অতএব এ স্থানে 'মহাযোগেশ্বর' বিশেষণদ্বারা বিশ্বরূপ দেখাইবার যোগ্যতা দেখান হইয়াছে। অণিমাদি ঐশ্বর্য্যের বিবরণ পাতঞ্জলদর্শন ও সাংখ্য-তত্ত্বকৌমুদীপ্রভৃতি গ্রন্থে বিস্তৃতভাবে লিখিত আছে। ভগবান্ বিশেষ বিশেষ প্রয়োজনে

দিব্যমাল্যাম্বরধরং দিব্যগন্ধানুলেপনম্।
সর্বাশ্চর্য্যময়ং দেবমনন্তং বিশ্বতোমুখম্ ॥১১॥ (বিশেষকম্)
দিবি সূর্য্যসহস্রস্য ভবেদ্যুগপদুত্থিতা।
যদি ভাঃ সদৃশী সা স্যাদ্ভাসস্তস্য মহাত্মনঃ ॥১২॥
তত্রৈকস্থং জগৎ কৃৎস্নং প্রবিভক্তমনেকধা।
অপশ্যদ্দেবদেবস্য শরীরে পাণ্ডবস্তদা ॥১৩॥

ভারতকৌমুদী

বস্ত্রাণি চ ধরতীতি তৎ, দিব্যা গন্ধা যত্র তদ্দিব্যগন্ধম্ অনুলেপনং যত্র তৎ, সর্ব্বাশ্চর্য্যময়ম্, দেবং দ্যুতিশীলম্, অনন্তম্ অসীমম্, বিশ্বতঃ সর্ব্বতঃ সর্বাসু দিক্ষু মুখানি যস্য তচ্চ, দর্শয়ামাসেতি সম্বন্ধঃ ॥৯—১১॥

দ্যুতিশীলস্বরূপং দেবং বিশিনষ্টি দিবীতি। দিবি আকাশে, যদি, সূর্য্যসহস্রস্য, ভা দীপ্তিঃ, যুগপদুত্থিতা ভবেৎ, তদা সা ভাঃ, তস্য মহাত্মনো বিষ্ণোঃ, ভাসস্তস্যা দীপ্তেঃ সদৃশী স্যাৎ, অন্যা তু নেত্যর্থঃ। অত্র দিবি সূর্য্যসহস্রস্য ভাসো যুগপদুত্থানাসম্বন্ধেঽপি তৎসম্বন্ধোক্তেরতিশয়োক্তি-রলঙ্কারঃ, "যদি স্যান্মণ্ডলে সক্তমিন্দোরিন্দীবরদ্বয়ম্। তদোপমীয়তে তস্যা বদনং চারুলোচনম্॥" ইতি সাহিত্যদর্পণোদাহরণবৎ ॥১২॥

"ইহৈকস্থং জগৎ কৃৎস্নং পশ্যাদ্য সচরাচরম্" ইতি ভগবদুক্তরূপমপি তত্র রূপে অর্জ্জুনোঽপশ্যদিত্যাহ—তত্রেতি। তদা বিশ্বরূপদর্শনকালে, পাণ্ডবোঽর্জ্জুনঃ, তত্র দেবদেবস্য হরেঃ শরীরে একস্মিন্নংশে তিষ্ঠতীতি একস্থম্, অনেকধা দেবদানবপিতৃমানুষাদিনানারূপেণ, প্রবিভক্তং তত্তদ্বি-ভাগেনাবস্থিতম্, কৃৎস্নং সর্ব্বং জগদপশ্যৎ ॥১৩॥

ভারতভাবদীপঃ

আয়ুধানি চক্রাদীনি যস্মিন্ ॥১০॥ বিশ্বতোমুখমিতি পূর্ব্বোক্তস্য একত্বেন পৃথক্ত্বেন বহুধা বিশ্বতোমুখমিত্যস্যায়ং পরামর্শঃ। অনন্তং সর্ব্বতঃ পরিচ্ছেদরহিতম্ ॥১১॥ দিবি অন্তরিক্ষে ভাঃ দীপ্তিঃ, ভাসঃ দীপ্তেঃ, অভূতোপমেয়ং নিরুপমতামেব তস্য দীপ্তের্দর্শয়তি, "উভৌ যদি ব্যোম্নি পৃথক্প্রবাহা"বিত্যাদিবৎ ॥১২॥ ইহৈকস্থং জগৎ কৃৎস্নং পশ্যেতি যৎ প্রাক্ ভগবতা উক্তং তদপ্যপশ্যদিত্যাহ—তত্রেতি। অনেকধা প্রবিভক্তমিত্যেতৎ বর্ষাদ্যুত্থিতত্তিত্তিরীবীজে

---

বিশেষতঃ সেরূপ সর্ব্বাশ্চর্য্যময়, অসাধারণ দীপ্তিশালী, অসীম ও সকল দিকেই মুখযুক্ত ছিল ॥৯—১১॥

আকৃতি ধারণ করিয়া থাকেন। তাই এখানে ভক্তশিরোমণি অর্জ্জুনকে দেখাইবার জন্য সর্ব্বাশ্চর্য্যময় ঐশ্বরিক আকৃতি ধারণ করিয়াছেন; সঞ্জয় তাহারই বর্ণনা করিয়াছেন ॥৯—১১॥

আকাশে একদা যদি সহস্র সূর্য্যের প্রভা প্রকাশ পায়, তাহা হইলেই সেই প্রভা সেই মহাত্মার সেই প্রভার তুল্য হইতে পারে ॥১২॥

তাৎপর্য্য—আকাশে একদা সহস্র সূর্য্যের প্রভাও প্রকাশ পায় না; সুতরাং তৎকালীন হরির সে প্রভার তুলনাস্থলও হইতে পারে না ॥১২॥

ততঃ স বিস্ময়াবিষ্টো হৃষ্টরোমা ধনঞ্জয়ঃ।
প্রণম্য শিরসা দেবং কৃতাঞ্জলিরভাষত ॥১৪॥

অর্জ্জুন উবাচ।

পশ্যামি দেবাংস্তব দেব! দেহে সর্বাংস্তথা ভূতবিশেষসংঘান্।
ব্রহ্মাণমীশং কমলাসনস্থমৃষীংশ্চ সর্বানুরগাংশ্চ দিব্যান্ ॥১৫॥

---

ভারতকৌমুদী

নন্ব তাদৃগ্‌দর্শনানন্তরমর্জ্জুনঃ কিমকরোদিত্যাহ—তত ইতি। ততঃ স ধনঞ্জয়ঃ, বিস্ময়েন তাদৃগ্‌দর্শনাশ্চর্য্যেণাবিষ্টঃ, অতএব হৃষ্টরোমা রোমাঞ্চিতশরীরঃ সন্, শিরসা, দেবং দ্যুতিশীলং নারায়ণম্, প্রণম্য, কৃতাঞ্জলিঃ সন্নভাষত। অত্রাস্মৎপূর্বৈকাদশপুরুষযাদবানন্দন্যায়াচার্য্যানুজেন মহাত্মনা পরমহংসপরিব্রাজকেন শ্রীমন্মধুসূদনেন সবিশেষমদ্ভুতরসং নিবেশ্যালঙ্কারশাস্ত্রেঽপি পারদর্শিতা পরিদর্শিতা। স রসশ্চাস্মৎপ্রণীতসাহিত্যদর্পণটীকায়াং তন্নিরূপণাবসরে সানুষঙ্গো দ্রষ্টব্যঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

স্বস্বরূপেণ তৎকর্দৃষ্ট্তে তস্মা ভূদিতি দর্শয়িতুং সাবকাশম্ অনেকধা বিভাগযুক্তং বিবিক্তম্ অপশ্যৎ একস্থম্ একাবয়বস্থম্। অয়মর্থঃ—যদা ভগবতশ্চতুর্ভুজং রূপং চিন্ত্যতে তত্র চ চেতসি লব্ধপদে সতি ক্রমশস্তদীয়াবয়বাংস্ত্যক্ত্বা মুখে স্মিতে বা পদনখে বা চিত্তং ধ্রিয়তে তত্রাপি লব্ধপদে তস্মিংস্তদপি ত্যক্ত্বা বিশ্বরূপমারোহতি দিব্যং চক্ষুরপি এবং সূক্ষ্মতামাপাদিতং মন এব। "মনোঽস্য দৈবং চক্ষুঃ স এতেন দৈবেন চক্ষুষা মনসৈতান্ কামান্ পশ্যন্ রমত" ইতি শ্রুতেঃ। কামান্ বিষয়ান্ এতান্ হার্দাকাশাখ্যসগুণব্রহ্মগতানিতি শ্রুতিপদয়োরর্থঃ। যথোক্তং শ্রীভাগবতে—"তত্র লব্ধপদং চিত্তমাকৃষ্যৈকত্র ধারয়েৎ। নান্যানি চিন্তয়েদ্ভূয়ঃ সুস্মিতং ভাবয়েন্মুখম্॥ তত্র লব্ধপদং চিত্তমাকৃষ্য ব্যোম্নি ধারয়েৎ। তচ্চ ত্যক্ত্বা মদারোহো ন কিঞ্চিদপি চিন্তয়ে"দিতি। তত্র মূর্ত্তৌ একত্র অঙ্গে ব্যোম্নি কারণে মদারোহো নির্ব্বিকল্পে ব্রহ্মণ্যারূঢ়ঃ তদিদমুক্তং দেবদেবস্য শরীরে কৃৎস্নং জগদেকস্থং পাণ্ডবোঽপশ্যদিতি ॥১৩॥

---

তখন অর্জ্জুন দেবদেব নারায়ণের সেই শরীরের এক অংশে নানাভাগে বিভক্ত সমগ্র জগৎ দেখিতে পাইলেন ॥১৩॥

তাৎপর্য্য—কৃষ্ণ পূর্ব্বে বলিয়াছেন যে, "অর্জ্জুন! তুমি আমার এই শরীরের এক অংশে স্থিত সমস্ত-স্থাবর-জঙ্গম-সমন্বিত সমগ্র জগৎ দর্শন কর" সেই অনুসারেই অর্জ্জুন তখন তাহা দর্শন করিলেন ॥১৩॥

তাহার পর অর্জ্জুন বিস্ময়াবিষ্ট ও রোমাঞ্চিতদেহ হইয়া অবনত মস্তকে ভগবান্‌কে নমস্কার করিয়া কৃতাঞ্জলিপুটে বলিতে লাগিলেন ॥১৪॥

তাৎপর্য্য—অর্জ্জুন যাহা কখনও দেখেন নাই, ধারণাও করেন নাই, সেই বিশ্বরূপ দেখিয়া বিস্ময়াপন্ন হইলেন, তাঁহার দেহ রোমাঞ্চিত হইল, অসাধারণ ভক্তি জন্মিল; তাই তিনি অবনতমস্তকে নমস্কার করিয়া কৃতাঞ্জলি হইয়া ভক্তিগদ্গদস্বরে সবিস্ময়ে বলিতে লাগিলেন ॥১৪॥

অনেকবাহূদরবক্ত্রনেত্রং পশ্যামি ত্বাং সর্ব্বতোঽনন্তরূপম্ ।
নান্তং ন মধ্যং ন পুনস্তবাদিং পশ্যামি বিশ্বেশ্বর ! বিশ্বরূপ ! ॥১৬॥
কিরীটিনং গদিনং চক্রিণঞ্চ তেজোরাশিং সর্ব্বতো দীপ্তিমন্তম্ ।
পশ্যামি ত্বাং দুর্নিরীক্ষ্যং সমন্তাদ্দীপ্তানলার্কদ্যুতিমপ্রমেয়ম্ ॥১৭॥

---

## ভারতকৌমুদী

অথ ভগবৎপ্রসাদাল্লব্ধদিব্যচক্ষুরর্জ্জুনঃ স্বানুভবমাবিষ্কুর্ব্বন্নুবাচ পশ্যামীতি। হে দেব! তব দেহে অস্মিন্, বিশ্বরূপে, সর্ব্বান্ ইন্দ্রাদীন্ দেবান্, তথা ভূতবিশেষাণাং মানুষাদিপ্রাণিনাং সংঘান্ সমূহান্, ঈশং প্রজাপতিম্, কমলাসনস্থং তত্রৈব নাভিপদ্মাসনস্থিতং ব্রহ্মাণম্, মরীচ্যাদীন্ ঋষীন্, দিব্যান্ অলৌকিকান্ সর্ব্বান্ উরগান্ বাসুকিপ্রভৃতীন্ সর্পাংশ্চ পশ্যামি ॥১৫॥

তদানীন্তনং ভগবন্তং বিশিনষ্টি অনেকেতি। হে বিশ্বেশ্বর! হে বিশ্বরূপ! সম্বোধনদ্বয়ং বিশেষবিস্ময়গৌরবে দ্যোতয়তি। ত্বাম্, অনেকানি বাহূদরবক্ত্রনেত্রাণি যস্য তম্, তথা সর্ব্বতঃ সর্ব্বাস্বেব দিক্ষু, অনন্তানি অসীমানি রূপাণি যস্য তং তাদৃশঞ্চ পশ্যামি। কিন্তু অনন্তরূপত্বাদেব তব অন্তং শেষং ন, মধ্যং ন, পুনরাদিঞ্চ ন পশ্যামি ॥১৬॥

## ভারতভাবদীপঃ

হৃষ্টরোমা রোমাঞ্চিতগাত্রঃ ॥১৪॥ দেবানাদিত্যাদীন্ ভূতবিশেষাশ্চতুর্ব্বিধা জরায়ুজাদয়স্তেষাং সঙ্ঘান্ সমূহান্ ব্রহ্মাণং চতুর্ম্মুখম্ ঈশম্ ঈশিতারং কমলাসনস্থমিত্যনেন দূরদর্শনমুক্তম্। উরগান্ পাতালস্থানন্তাদীন্ দিব্যান্ কৈলাসাদৌ স্থিতান্ বাসুকিপ্রমুখান্। এতেন ব্যবহিতদর্শনমুক্তম্ ॥১৫॥ অনেকে অনন্তাঃ বাহবঃ উদরাণি বক্ত্রাণি নেত্রাণি চ যস্মিংস্তদনেকবাহূদরবক্ত্রনেত্রম্, সর্ব্বতশ্চতুর্দিক্ষু উপর্য্যধশ্চ অনন্তমপরিচ্ছিন্নং রূপমস্য তম্। অনন্তত্বমেবাহ—নান্তমিতি। দীর্ঘরজ্জ্বা

---

অর্জ্জুন বলিলেন—"দেব! আমি আপনার শরীরে সমস্ত দেবতা, সকল প্রাণী, আপনারই নাভিপদ্মস্থিত প্রজাপতি ব্রহ্মা, মরীচিপ্রভৃতি ঋষি এবং সমস্ত দিব্য সর্পগণকে দেখিতেছি। ॥১৫॥

তাৎপর্য্য—বিশ্বরূপশব্দের অর্থ—সর্ব্বময়াকৃতি; অতএব তাহাতে দেবতাপ্রভৃতি জগতের সকল পদার্থই থাকিবে; সুতরাং অর্জ্জুনের উক্তি সকল সত্য ॥১৫॥

বিশ্বরূপ! বিশ্বনাথ! আমি আপনার অনেক বাহু, বহুতর উদর, অসংখ্য মুখ ও অনেক নয়ন দেখিতেছি এবং সকল দিকেই অসীম রূপ দর্শন করিতেছি; তাই আপনার আদি, মধ্য ও অন্ত দেখিতেছি না ॥১৬॥

তাৎপর্য্য—ভগবানের এটা সগুণ বা সোপাধিক বিশ্বরূপ; সুতরাং জগতে যত প্রকার প্রাণী আছে, তাহার বাহু, উদর, মুখ ও নয়ন এইরূপে থাকিবে; অথচ সাধারণ মানুষ ইহার ইয়ত্তা করিতে পারিবে না। তাই অর্জ্জুন এইরূপ বর্ণনা করিলেন ॥১৬॥

---

(১৬)...পশ্যামি ত্বা—ইতি শঙ্করসম্মতঃ পাঠঃ। (১৭)...দুর্নিরীক্ষ্যম্—ইতি শঙ্করনীলকণ্ঠসম্মতঃ নবক্যায়ঃ পাঠঃ।

ত্বমক্ষরং পরমং বেদিতব্যং ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্।
ত্বমব্যয়ঃ শাশ্বতধর্ম্মগোপ্তা সনাতনস্ত্বং পুরুষো মতো মে ॥১৮॥

ভারতকৌমুদী

বিষ্ণুরূপেণ বর্ণয়তি কিরীটিনমিতি। কিরীটিনং শিরসি মুকুটযুক্তম্, গদিনং দক্ষিণহস্তেন গদাধারিণম্, চক্রিণং বামহস্তেন চক্রধারিণঞ্চ, তেজোরাশিম্, অতএব সর্ব্বতঃ সর্ব্বাসু দিক্ষু দীপ্তিমন্তম্। অতএব চোপমামাহ—সমন্তাদিতি। সমন্তাৎ সর্ব্বাসু দিক্ষু দীপ্তয়োঃ অনলার্কয়োঃ অগ্নিসূর্য্যয়োরিব দ্যুতির্দীপ্তির্যস্য তম্, অপ্রমেয়ম্ ইয়ত্তয়া প্রমাতুমশক্যম্, অতএব চ দুষ্করা নিরীক্ষা দর্শনং যস্য তং চর্ম্মচক্ষুষা দ্রষ্টুমশক্যমপি দিব্যচক্ষুষা তাং পশ্যামি ॥১৭॥

ঈদৃগ্‌দর্শনাদ্ব্রহ্মরূপেণানুমিনোতি ত্বমিতি। ত্বম্, মুমুক্ষুভির্বেদিতব্যম্, পরমম্ অক্ষরং পরং ব্রহ্ম; ত্বম্, অস্য বিশ্বস্য জগতঃ, পরং শ্রেষ্ঠম্, নিধীয়তে অস্মিন্নিতি নিধানমাধারঃ, "তস্মিল্লোঁকাঃ শ্রিতাঃ সর্ব্বে" ইতি শ্রুতেঃ; ত্বম্ অব্যয়ঃ অবিনশ্বরঃ শাশ্বতস্য চিরন্তনস্য ধর্ম্মস্য গোপ্তা পালয়িতা; ত্বম্, সনাতনো নিত্যঃ পুরুষশ্চ মে মতঃ অভিমতঃ ॥১৮॥

ভারতভাবদীপঃ

ইব তবান্তস্তৌ দৈশিকৌ ন স্ত ইত্যর্থঃ ॥১৬॥ কিরীটগদাচক্রধারিণং দীপ্তিমত্ত্বাদেব দুর্নিরীক্ষ্যং দ্রষ্টুমশক্যং সমন্তাৎ সর্ব্বতো যে দীপ্তা অনলা অর্কাশ্চ তদ্বৎ দ্যুতির্যস্য তং সমন্তাদ্দীপ্তানলার্কদ্যুতিমিত্যেকং পদম্, অতএবাপ্রমেয়ং দ্রষ্টুমশক্যপরিচ্ছেদম্ ॥১৭॥ এবং তব যোগৈশ্বর্য্যদর্শনাত্ত্বামেবমবৈমীতি বদন্নপ্রমেয়ত্বমেব বিবৃণোতি—ত্বমিতি। পরমমক্ষরমস্থূলাদিলক্ষণম অক্ষরং ব্রহ্মপরমমিত্যত্র প্রাগুক্তং নিষ্কলং ব্রহ্ম তদেব ত্বমসি, এতেন সগুণরূপস্য নির্গুণজ্ঞাপকত্বমুক্তং শাখাগ্রস্যেব চন্দ্রজ্ঞাপকত্বম্ অতএব বেদিতব্যং বেদান্তপ্রমাণেন জ্ঞাতুং যোগ্যং ন ত্বুপাসনীয়ম্। সগুণং ব্রহ্মাপি ত্বমেবেত্যাহ—ত্বমস্যেতি। নিধানং লয়স্থানম্ এতেন কারণত্বমুক্তম্, অব্যয়ঃ অমৃতঃ দেবত্বাৎ শাশ্বতস্য বৈদিকস্য ধর্ম্মস্য গোপ্তেত্যনেন কার্য্যব্রহ্মভূতহিরণ্যগর্ভরূপত্বমুক্তম্। সনাতনশ্চিরন্তনোঽনাদিপুরুষো জীবাত্মা সোঽপি ত্বমেব মে মম মতঃ। এবং বিশ্বরূপদর্শনে জীবব্রহ্মণোরৈক্যং শাখয়া চন্দ্র ইবাধিগম্যত ইত্যুক্তম্ ॥১৮॥

---

ভগবন্! আমি দেখিতেছি—আপনি মস্তকে মুকুট, দক্ষিণ হস্তে গদা ও বাম হস্তে চক্র ধারণ করিয়াছেন; সকল দিকেই দীপ্তিশালী তেজঃপুঞ্জ; অতএব সকল দিকেই প্রজ্বলিত অগ্নি ও সূর্য্যের ন্যায় দ্যুতিযুক্ত। এই সকল কারণে চর্ম্মচক্ষুদ্বারা আপনাকে দেখা দুষ্কর ॥১৭॥

তাৎপর্য্য—আপনার তেজে চর্ম্মচক্ষু বিকল হইয়া পড়ে বলিয়া তাহাদ্বারা আপনার এরূপ দেখা যায় না; কিন্তু আমি ভবৎপ্রদত্ত দিব্যচক্ষুদ্বারা দেখিতেছি ॥১৭॥

আপনি মোক্ষার্থিগণের জ্ঞাতব্য পরব্রহ্ম, আপনি এই জগতের পরম আশ্রয়, আপনি অবিনশ্বর ও চিরস্থায়ী ধর্ম্মের রক্ষক এবং আমার মতে আপনিই সনাতন পুরুষ ॥১৮॥

তাৎপর্য্য—যাঁহার ক্ষরণ—অর্থাৎ বিনাশ বা বিকার নাই, তিনি অক্ষর পরব্রহ্ম। আকাশে যেমন অসংখ্য নক্ষত্র থাকে, আপনাতে তেমন অনন্তকোটি ব্রহ্মাণ্ড রহিয়াছে।

অনাদিমধ্যান্তমনন্তবীর্য্যমনন্তবাহুং শশিসূর্য্যনেত্রম্‌।
পশ্যামি ত্বাং দীপ্তহুতাশবক্ত্রং স্বতেজসা বিশ্বমিদং তপন্তম্‌ ॥১৯॥
দ্যাবাপৃথিব্যোরিদমন্তরং হি ব্যাপ্তং ত্বয়ৈকেন দিশশ্চ সর্বাঃ।
দৃষ্ট্বাদ্ভুতং রূপমিদং তবোগ্রং লোকত্রয়ং প্রব্যথিতং মহাত্মন্‌! ॥২০॥

ভারতকৌমুদী

উক্তমপি বিস্ময়মগ্নত্বাৎ পুনর্বক্তি অনাদীতি। ন বিদ্যন্তে আদিমধ্যান্তা যস্য তম্‌, অনন্তবীর্য্যম্‌ অসীমবলম্‌, শশিসূর্য্যাবিব উজ্জ্বলে নেত্রে যস্য তম্‌, দীপ্তহুতাশ ইব প্রজ্বলিতবহ্নিরিব বক্ত্রং যস্য তম্‌, স্বতেজসা ইদং বিশ্বং জগৎ তপন্তং সন্তাপয়ন্তঞ্চ ত্বাং পশ্যামি ॥১৯॥

বিশ্বরূপেণ গগনব্যাপ্তিমাহ—দ্যাবেতি। হে মহাত্মন্‌! বিশালদেহ! ত্বয়া একেন হি একেনৈব বিশ্বরূপধরেণ, ইদং দ্যাবাপৃথিব্যোঃ স্বর্গমর্ত্ত্যয়োঃ অন্তরমাকাশম্‌, ব্যাপ্তম্‌, সর্ব্বা দিশশ্চ ব্যাপ্তাঃ। ইদং তব উগ্রমদ্ভুতঞ্চ রূপং দৃষ্ট্বা, লোকত্রয়ং যুদ্ধদর্শনায়াগতাস্ত্রিভুবনলোকাঃ, প্রব্যথিতং ভয়েন পীড়িতম্‌ ॥২০॥

ভারতভাবদীপঃ

এতদেবাহ—অনাদীতি। দেশতঃ কালতশ্চাদিমধ্যান্তহীনত্বাদনাদিমধ্যান্তম্‌। দীপ্তো হুতাশো বক্ত্রে যস্যেতি ভাস্বরদন্তত্বং ব্যজ্যতে। স্বতেজসা চৈতন্যজ্যোতিষা ইদং বিশ্বং বিশ্বরূপং তপন্তং প্রকাশয়ন্তম্‌। অনাদিত্বাদিসর্ব্ববিশেষণবিশিষ্টং বিশ্বং তপিকর্ম্মীভূতং তাপয়ন্তং ত্বাং পরজ্যোতীরূপং পশ্যামি জানামি। চিত্রপটস্থানীয়ং বিশ্বরূপং সকলকারকাত্মকধীবাসনোপেতং যেন জ্যোতিষা প্রকাশতে তদেব ত্বমসীতি জানামীতি ভাবঃ ॥১৯॥ এবং স্বয়ংকৃতবিশ্বরূপদর্শনেন কৃতকৃত্যো ভূত্বা তদুপসংহারমিচ্ছন্‌ স্তৌতি—দ্যাবাপৃথিব্যোরিতি। হে মহাত্মন্‌! হি প্রত্যক্ষং ত্বয়া একেন ইদং দ্যাবাপৃথিব্যোরন্তরং মধ্যং সর্ব্বাঃ দিশশ্চ ব্যাপ্তাঃ অতস্তাবদম্‌ অদ্ভুতম্‌ উগ্রং রূপং দৃষ্ট্বা লোকত্রয়ং প্রকর্ষেণ ব্যথিতম্‌ অতঃ পরমিদমুপসংহরেত্যভিপ্রায়ঃ ॥২০॥

---

আপনি বেদের বিধানে এবং নিজের শাসনে চিরকালই ধর্ম্ম রক্ষা করিতেছেন; আর আপনি সাংখ্যমতের সনাতন পুরুষ ॥১৮॥

আপনার আদি নাই, মধ্য নাই এবং অন্ত নাই, তা'র পর শক্তিরও সীমা নাই, বাহুরও সংখ্যা নাই; আর নয়ন দুইটা চন্দ্র ও সূর্য্যের ন্যায় জ্বলিতেছে এবং মুখখানা প্রজ্বলিত অগ্নির ন্যায় উজ্জ্বল রহিয়াছে; বিশেষতঃ, আপনি আপনার তেজে এই জগৎটাকে সন্তপ্ত করিতেছেন ॥১৯॥

তাৎপর্য্য—চন্দ্রতুল্য শীতল চক্ষু ধার্ম্মিক ভক্তের উপরে এবং সূর্য্যতুল্য তীক্ষ্ণ চক্ষু অধার্ম্মিক বিদ্বেষীর উপরে পতিত হয় ॥১৯॥

মহাত্মন্‌! বিশ্বরূপধারী একমাত্র আপনিই এই স্বর্গ ও মর্ত্ত্যের অভ্যন্তর দেশ (আকাশ) এবং সমস্ত দিক্‌ ব্যাপ্ত করিয়াছেন। যুদ্ধদর্শনের নিমিত্ত আগত ত্রিভুবনের লোক আপনার এই অদ্ভুত ও ভয়ঙ্কর রূপ দেখিয়া ভয়ে পীড়িত হইয়া পড়িয়াছে ॥২০॥

অমী হি ত্বাঽসুরসংঘা বিশন্তি কেচিদ্ভীতাঃ প্রাঞ্জলয়ো গৃণন্তি।
স্বস্তীত্যুক্ত্বা মহর্ষিসিদ্ধসংঘা বীক্ষন্তে ত্বাং স্তুতিভিঃ পুষ্কলাভিঃ ॥২১॥
রুদ্রাদিত্যা বসবো যে চ সাধ্যা বিশ্বেঽশ্বিনৌ মরুতশ্চোষ্মপাশ্চ।
গন্ধর্ব্বযক্ষাসুরসিদ্ধসংঘা বীক্ষন্তে ত্বাং বিস্মিতাশ্চৈব সর্বে ॥২২॥

ভারতকৌমুদী

ভাবিনং বিপক্ষবিজয়ং ভগবৎপ্রসাদাৎ পশ্যন্নাহ—অমী ইতি। অমী দৃশ্যমানাঃ, অসুরসংঘা অসুরগণাবতাররূপা দুর্য্যোধনাদয়ঃ, ত্বা হি ত্বামেব, বিশন্তি যুদ্ধনিহতাঃ সন্তঃ প্রবিশন্তি। কেচিচ্চ বিপক্ষাঃ, ভীতাঃ পলায়নেঽপ্যশক্তাঃ, অতএব প্রাঞ্জলয়ঃ কৃতাঞ্জলয়ঃ সন্তঃ, গৃণন্তি স্তুবন্তি। মহর্ষীণাং মরীচ্যাদীনাং সিদ্ধানাং কপিলাদীনাঞ্চ সংঘাঃ, স্বস্তি জগতো মঙ্গলমস্তু ইত্যুক্ত্বা, পুষ্কলাভিঃ পূর্ণাঙ্গাভিঃ, স্তুতিভিঃ স্তুতিবাক্যৈঃ স্তুবন্ত ইতি শেষঃ, ত্বাং বীক্ষন্তে পশ্যন্তি ॥২১॥

কিঞ্চ রুদ্রেতি। একাদশ রুদ্রাশ্চ দ্বাদশাদিত্যাশ্চ তে রুদ্রাদিত্যাঃ, অষ্টৌ বসবঃ, যে সাধ্যা দেবতাবিশেষাস্তে চ, বিশ্বে দেবাঃ, অশ্বিনৌ অশ্বিনীকুমারৌ, মরুত ঊনপঞ্চাশদ্বায়বশ্চ, উষ্মপাঃ পিতরশ্চ গন্ধর্ব্বযক্ষাসুরসিদ্ধানাং সংঘাশ্চ, এতে সর্ব্বে, বিস্মিতা অপূর্ব্বরূপদর্শনাদাশ্চর্য্যান্বিতাঃ সন্তঃ, ত্বাং বীক্ষন্তে ॥২২॥

ভারতভাবদীপঃ

ধ্যাথামেবাহ—অমীতি। হি যতঃ অমী ত্বা ত্বাম্ অসুরসঙ্ঘাঃ অসুরাংশাঃ দুর্য্যোধনাদয়ঃ ত্বাং পতঙ্গাঃ পাবকমিব অদৃষ্টপ্রেরিতাঃ বিশন্তি মরণায়েত্যর্থঃ। কেচিদ্ভীতাঃ প্রাঞ্জলয়ো বদ্ধাঞ্জলয়ো গৃণন্তি স্তুবন্তি ॥২১॥ কিঞ্চ যে ত্বদনুগৃহীতাঃ রুদ্রাদয়স্তেঽপি বিস্মিতাঃ সন্তঃ সর্ব্বে ত্বাং বীক্ষন্ত ইত্যাহ—রুদ্রাদিত্যা ইতি। সাধ্যাঃ বিশ্বে চ দেবগণবিশেষৌ রুদ্রাদিত্যবজ্-জ্ঞেয়ৌ, উষ্মপাঃ পিতরঃ, গন্ধর্ব্বাণাং যক্ষাণামসুরাণাং সিদ্ধানাং জাতিভেদানাং সঙ্ঘাঃ সমূহাঃ।

তাৎপর্য্য—পুণ্যবান্ ব্যতীত অন্য লোক ভগবান্‌কে দেখিতে পারে না; সুতরাং স্বর্গের দেবতারা, মর্ত্ত্যের মহর্ষিরা এবং পাতালের ধার্ম্মিক নাগেরা ভগবানের সেই ভয়ঙ্কর রূপ দেখিয়া ভয়ে আকুল হইয়াছিলেন ॥২০॥

অসুরাবতার এই দুর্য্যোধনপ্রভৃতি আপনার ভিতরে প্রবেশ করিতেছে, কতকগুলি অসুরাবতার ভীত ও পলায়নে অসমর্থ হইয়া কৃতাঞ্জলিপুটে আপনার স্তব করিতেছে; আর মহর্ষিগণ ও সিদ্ধগণ 'জগতের মঙ্গল হউক' এই কথা বলিয়া পূর্ণাঙ্গ স্তুতিবাক্যদ্বারা স্তব করিতে থাকিয়া আপনাকে নিরীক্ষণ করিতেছেন ॥২১॥

তাৎপর্য্য—অসুরগণ আসিয়া যে দুর্য্যোধনপ্রভৃতিরূপে অবতীর্ণ হইয়াছিল, তাহা আদিপর্ব্বে লিখিত আছে। যুদ্ধে দুর্য্যোধনপ্রভৃতির যে মৃত্যু হইবে, তাহা প্রথম চরণদ্বারা সূচিত হইল ॥২১॥

(২১) অমী হি ত্বাং সুরসংঘাঃ'—ইতি মধুসূদনধৃতঃ পাঠঃ।

রূপং মহত্তে বহুবক্ত্রনেত্রং মহাবাহো ! বহুবাহূরুপাদম্ ।
বহূদরং বহুদংষ্ট্রাকরালং দৃষ্ট্বা লোকাঃ প্রব্যথিতাস্তথাহম্ ॥২৩॥
নভঃস্পৃশং দীপ্তমনেকবর্ণং ব্যাত্তাননং দীপ্তবিশালনেত্রম্ ।
দৃষ্ট্বা হি ত্বাং প্রব্যথিতান্তরাত্মা ধৃতিং ন বিন্দামি শমঞ্চ বিষ্ণো ! ॥২৪॥

## ভারতকৌমুদী

তদ্রূপোপসংহারার্থমাত্মনেঽপি প্রব্যথামাহ—রূপমিতি। হে মহাবাহো ! মহৎ অতিবিশালম্, বহূনি বক্ত্রাণি নেত্রাণি চ যত্র তৎ, বহবো বাহব উরবঃ পাদাশ্চ যত্র তৎ, বহূনি উদরাণি যত্র তৎ, বহ্বীভির্দংষ্ট্রাভির্দন্তৈঃ করালং ভয়ঙ্করঞ্চ, তে তব রূপং দৃষ্ট্বা, লোকা যুদ্ধদর্শনায়াগতা ধার্ম্মিকা জনাঃ, প্রব্যথিতা ভয়েনাতীবব্যথাং প্রাপ্তাঃ, তথা অহঞ্চ প্রব্যথিতঃ ॥২৩॥

ন কেবলমহং প্রব্যথিতঃ অপি তু অধীরঃ শান্তিশূন্যশ্চ জাত ইত্যাহ—নভ ইতি। হে বিষ্ণো ! নভো গগনং স্পৃশতীতি তম্, অতিদীর্ঘম্, দীপ্তমুজ্জ্বলম্, অনেকে নীলপীতাদয়ো বর্ণা যত্র তম্, ব্যাত্তানি প্রকটিতানি আননানি যেন তম্, দীপ্তানি জ্বলিতানি নেত্রাণি যস্য তঞ্চ ত্বাম্, দৃষ্ট্বা হি, প্রব্যথিতঃ অন্তরাত্মা মনো যস্য স তাদৃশোঽহম্, ধৃতিং ধৈর্য্যম্, শমং শান্তিঞ্চ, ন বিন্দামি ন লভে ॥২৪॥

## ভারতভাবদীপঃ

শেষং স্পষ্টম্ ॥২২॥ পুনর্লোকানামাত্মনশ্চ ব্যথামাহ—রূপমিতি। মহৎ আদিমধ্যান্তহীনং হে মহাবাহো ! তে তব করালং মহারূপং দৃষ্ট্বা লোকা ব্যথিতাস্তথাহঞ্চ ব্যথিত ইতি যোজনা ॥২৩॥ করালত্বপ্রপঞ্চনেন স্বব্যথামেবাহ—নভ ইতি। নভঃস্পৃশং ব্যোমব্যাপিনং দীপ্তমগ্নিবজ্জাজ্বল্যমানং ব্যাত্তাননং বিস্তারিতমুখং দীপ্তবিশালনেত্রং রক্তনেত্রমিত্যর্থঃ। হি প্রত্যক্ষং ত্বা ত্বাং দৃষ্ট্বা প্রব্যথিতান্তরাত্মা প্রকর্ষেণ ব্যথিতচিত্তো ধৃতিং ধৈর্য্যং ন বিন্দামি ন লভে শমঞ্চ শান্তিং স্বাস্থ্যঞ্চ ন লভে, হে বিষ্ণো ! ব্যাপক ! ভয়ানকং স্বদাক্রান্তং দেশং ত্যক্ত্বান্যত্র

---

একাদশ রুদ্র, দ্বাদশ আদিত্য, অষ্ট বসু, সাধ্যগণ, বিশ্বেদেবগণ, অশ্বিনীকুমারদ্বয়, ঊনপঞ্চাশৎ বায়ু, পিতৃলোকগণ, গন্ধর্ব্বগণ, যক্ষগণ, অসুরগণ ও সিদ্ধগণ—ইঁহারা সকলে বিস্মিত হইয়া আপনাকে দেখিতেছেন ॥২২॥

তাৎপর্য্য—দেবতাপ্রভৃতিরা নারায়ণ মূর্ত্তিতে ভগবান্‌কে সর্ব্বদা দেখিতে পাইতেন ; কিন্তু এই বিশ্বরূপে দেখিতে পাইতেন না, তাই তখন তাঁহারাও বিস্মিত হইয়াছিলেন ॥২২॥

মহাবাহু ! সমাগত ধার্ম্মিক লোকগণ আপনার এই বিশাল রূপ দেখিয়া ভয়ে আকুল হইয়াছেন এবং আমিও অস্থির হইয়াছি। কারণ, আপনার এই রূপে বহুতর মুখ, নয়ন, বাহু, ঊরু, চরণ ও উদর রহিয়াছে এবং অসংখ্য বিশাল দন্ত থাকায় অতিভীষণ হইয়াছে ॥২৩॥

তাৎপর্য্য—ভয় বা বিস্ময়প্রভৃতিস্থলে একই কথা বার বার বলিলেও কোন দোষ হয় না ; সুতরাং এ স্থলে অর্জ্জুনও ভয়ে এবং বিস্ময়ে আকুল হইয়া 'বহুবক্ত্রনেত্রম্' এইরূপ অনেক কথা বার বার বলিয়াছেন ॥২৩॥

দংষ্ট্রাকরালানি চ তে মুখানি দৃষ্ট্বৈব কালানলসন্নিভানি।
দিশো ন জানে ন লভে চ শর্ম্ম প্রসীদ দেবেশ! জগন্নিবাস! ॥২৫॥
অমী চ ত্বাং ধৃতরাষ্ট্রস্য পুত্রাঃ সর্ব্বে সহৈবাবনিপালসংঘৈঃ।
ভীষ্মো দ্রোণঃ সূতপুত্রস্তথাসৌ সহাস্মদীয়ৈরপি যোধমুখ্যৈঃ ॥২৬॥

---

ভারতকৌমুদী

নম্বেতদ্দর্শনেন কীদৃশমধৈর্য্যং তে জাতমিত্যাহ - দংষ্ট্রেতি। হে দেবেশ! দেবাধিপতে! দংষ্ট্রাভির্দন্তৈঃ করালানি ভয়ঙ্করাণি, কালানলসন্নিভানি প্রলয়াগ্নিসদৃশানি চ, তে তব মুখানি, দৃষ্ট্বৈবাহম্, দিশো ন জানে যাথার্থ্যেন জানামি দিগ্‌ভ্রমো মে জাত ইত্যর্থঃ, শর্ম্ম শান্তিসুখঞ্চ ন লভে। অতএব হে জগন্নিবাস! জগদাধার! প্রসীদ! মাং প্রতি প্রসন্নো ভব ॥২৫॥

"মম দেহে গুড়াকেশ! যচ্চান্যদ্দ্রষ্টুমিচ্ছসি" ইতি ভগবতাদিষ্টং ভাবিনং দুর্য্যোধনাদিবিনাশং পশ্যন্নাহ—অমী ইতি। কিঞ্চেতি চার্থঃ। অমী সর্ব্বে ধৃতরাষ্ট্রস্য পুত্রা দুর্য্যোধনাদয়ঃ, অবনিপালসংঘৈস্তৎপক্ষীয়ৈঃ শল্যাদিভী রাজভিঃ সহৈব, ত্বাং পাপিত্বাত্ত্বদীয়নিকৃষ্টাঙ্গেষু বিশন্তি। তথা অসৌ ভীষ্মো দ্রোণঃ সূতপুত্রঃ কর্ণশ্চ, অস্মদীয়ৈঃ অস্মৎপক্ষীয়ৈঃ যোধমুখ্যৈর্যোদ্ধৃশ্রেষ্ঠৈর্বিরাটাদিভিঃ সহ, ত্বরমাণাঃ সত্বরাঃ সন্তঃ, দংষ্ট্রাভির্দন্তৈঃ করালানি বিকটানি

---

বিষ্ণু! আপনার রূপ গগনস্পর্শ করিয়াছে, উজ্জ্বল ও অনেকবর্ণ প্রকাশ পাইতেছে এবং বিশাল নয়নগুলি জ্বলিতেছে; এই রূপেও আপনি মুখব্যাদান করিয়া রহিয়াছেন; সুতরাং আপনার এই রূপ দেখিয়া আমার অন্তরাত্মা ভয়ে অত্যন্ত আকুল হইয়া পড়িয়াছে; তাই আমি ধৈর্য্য ও শান্তিলাভ করিতে পারিতেছি না ॥২৪॥

তাৎপর্য্য—এই শ্লোকে 'ব্যাত্তাননম্' অর্থাৎ প্রকটিতমুখ বলায় দন্ত সকল বাহির হইয়া পড়িয়াছিল—এইরূপ বুঝা যাইতেছে; সুতরাং পূর্ব্বশ্লোকে যে 'বহুদংষ্ট্রাকরালম্' বলিয়াছেন এবং পরশ্লোকে যে 'দংষ্ট্রাকরালানি' বলিবেন, তাহাতে কোন অনুপপত্তি নাই ॥২৪॥

দেবেশ্বর! আপনার মুখগুলি প্রলয়কালের অগ্নিরাশির ন্যায় জ্বলিতেছে এবং দন্তসমূহ বাহির হওয়ায় সেগুলিকে ভয়ঙ্কর দেখা যাইতেছে; সুতরাং এই মুখগুলি দেখিয়াই আমি দিগ্‌ভ্রমে পতিত হইয়াছি এবং শান্তি লাভ করিতে পারিতেছি না; অতএব হে জগদাশ্রয়! আপনি প্রসন্ন হউন ॥২৫॥

তাৎপর্য্য—প্রসন্ন হউন—অর্থাৎ এই রূপের উপসংহার করুন ॥২৫॥

ঐ ধৃতরাষ্ট্রের পুত্রেরা সকলে তৎপক্ষীয় রাজগণের সহিতই আপনার শরীরে প্রবেশ করিতেছে; ঐ ভীষ্ম, দ্রোণ ও কর্ণ আমাদের পক্ষবর্ত্তী যোদ্ধৃ-

তাৎপর্য্য—মানুষ আপন আপন কর্ম্ম অনুসারে আয়ুঃশেষে ভগবানের বিভিন্ন অঙ্গে প্রবেশ করিয়া থাকে; সুতরাং ধার্ম্মিকেরা ভগবানের উৎকৃষ্ট অঙ্গে, মাধ্যমিকেরা মধ্যম অঙ্গে এবং পাপীরা নিকৃষ্ট অঙ্গে প্রবেশ করে ও যন্ত্রণা পায়। এখানেও অর্জ্জুন সেইরূপই

বক্ত্রাণি তে ত্বরমাণা বিশন্তি দংষ্ট্রাকরালানি ভয়ানকানি।
কেচিদ্বিলগ্না দশনান্তরেষু সংদৃশ্যন্তে চূর্ণিতৈরুত্তমাঙ্গৈঃ ॥২৭॥ (যুগ্মকম্)
যথা নদীনাং বহবোঽম্বুবেগাঃ সমুদ্রমেবাভিমুখা দ্রবন্তি।
তথা তবামী নরলোকবীরা বিশন্তি বক্ত্রাণ্যভিতো জ্বলন্তি ॥২৮॥
যথা প্রদীপ্তং জ্বলনং পতঙ্গা বিশন্তি নাশায় সমৃদ্ধবেগাঃ।
তথৈব নাশায় বিশন্তি লোকাস্তবাপি বক্ত্রাণি সমৃদ্ধবেগাঃ ॥২৯॥

---

### ভারতকৌমুদী

অতো ভয়ানকানি চ, তে তব, বক্ত্রাণি উত্তমাঙ্গানি মুখানি বিশন্তি ধার্ম্মিকত্বাৎ। এষু চ কেচিৎ বিশেষপাপিনঃ, দশনান্তরেষু তব দন্তান্তরেষু, বিলগ্নাঃ সংসক্তাঃ সন্তঃ, তদ্দন্তাঘাতেন চূর্ণিতৈঃ, উত্তমাঙ্গৈর্মস্তকৈর্বিশিষ্টাশ্চ সন্তঃ, ময়া সংদৃশ্যন্তে ॥২৬—২৭॥

উক্তমেবার্থং সাদৃশ্যপ্রদর্শনায় পুনরাহ—যথেতি। নদীনাং বহবোঽম্বুবেগাঃ স্রোতাংসি যথা অভিমুখাঃ সন্তঃ, সমুদ্রমেব, দ্রবন্তি বিশন্তি; তথা অমী নরলোকবীরা ভীষ্মাদয়ঃ, অভিতঃ সর্ব্বতঃ, জ্বলন্তি উজ্জ্বলানি, তব বক্ত্রাণি বিশন্তি ॥২৮॥

### ভারতভাবদীপঃ

গন্তুমশক্যং তব ব্যাপকত্বাদিতি ভাবঃ ॥২৪॥ কালানলঃ প্রলয়াগ্নিস্তত্তুল্যানি, প্রসীদ প্রসন্নঃ সুখদো ভবেত্যর্থঃ ॥২৫॥ অমী ত্বাং বিশন্তীত্যগ্রিমশ্লোকাদপকৃষ্যতে ॥২৬॥ তে ভীষ্মাদয়ঃ উত্তমাঙ্গৈঃ শিরোভিঃ। অয়ং ভাবঃ—ধৃতরাষ্ট্রস্য পুত্রা পাপিষ্ঠাঃ ভবন্তমেব ত্রৈলোক্যশরীরং বিশন্তি পাপানুরূপং তস্য পায়ুস্থানস্থিতান্ নরকানেব গচ্ছন্তীতি তত্র ত্বাং বিশন্তীত্যেবোক্তম্। ভীষ্মাদয়স্তু ভক্তা যতোঽগ্নির্ব্রাহ্মণা বেদাশ্চ প্রসূতাস্তদ্ভগবতো মুখং প্রবিশন্তীতি বৈষম্যগতি-সূচনার্থং ত্বাং ধৃতরাষ্ট্রস্য পুত্রা বিশন্তি ভীষ্মাদয়স্তে বক্ত্রাণি বিশন্তীতি বিভাগদর্শনং যুক্তমিতি ॥২৭॥ ইদমেব সদৃষ্টান্তমাহ—যথেতি। তব বক্ত্রাণি বিশন্তীতি সম্বন্ধঃ। অভিবিজ্বলন্তি

---

শ্রেষ্ঠগণের সহিত, আপনার দন্তবিকট ভয়ঙ্কর মুখমধ্যে সত্বর প্রবেশ করিতেছেন এবং ইঁহাদের মধ্যেই কতকগুলি বীর আপনার দন্তান্তরে সংলগ্ন হইয়া চূর্ণিত মস্তকে রহিয়াছেন দেখা যাইতেছে ॥২৬—২৭॥

দেখিলেন—ধার্ম্মিক ভীষ্ম, দ্রোণ ও কর্ণ ভগবানের মুখমধ্যে প্রবেশ করিতেছেন; মাধ্যমিক শল্য প্রভৃতি মধ্যম অঙ্গের ভিতর যাইতেছেন; আর পাপী দুর্য্যোধন ও শকুনি প্রভৃতি নিকৃষ্ট অঙ্গে প্রবেশ করিতেছেন এবং গুরুতর পাপীদের মস্তকগুলি ভগবানের দন্তমর্দ্দনে চূর্ণ-বিচূর্ণ হইতেছে ॥২৬—২৭॥

নদীসমূহের বহুতর স্রোত যেমন অভিমুখে যাইয়া সমুদ্রেই পতিত হয়, তেমন ঐ মনুষ্যবীরেরা আপনার উজ্জ্বল মুখসমূহমধ্যে প্রবেশ করিতেছেন ॥২৮॥

তাৎপর্য্য—এ কথা পূর্ব্বে বলা হইয়াছে, তথাপি সাদৃশ্য দেখাইবার জন্য পুনরায় বলিয়াছেন ॥২৮॥

লেলিহ্যসে গ্রসমানঃ সমন্তাল্লোকান্ সমগ্রান্ বদনৈর্জ্বলদ্ভিঃ।
তেজোভিরাপূর্য্য জগৎ সমগ্রং ভাসস্তবোগ্রাঃ প্রতপন্তি বিষ্ণো ! ॥৩০॥

ভারতকৌমুদী

ভীষ্মাদীনামনিচ্ছাপূর্ব্বকপ্রবেশে নদীবেগসাদৃশ্যমভিধায় দুর্য্যোধনাদীনামিচ্ছাপূর্ব্বকপ্রবেশে সাদৃশ্যমভিধত্তে যথেতি। সমৃদ্ধঃ প্রবেশায় সম্যগ্‌বৃদ্ধিমাপন্নো বেগো যেষাং তে তাদৃশাঃ, পতঙ্গাঃ শলভাঃ, যথা নাশায় আত্মবিনাশায়, প্রদীপ্তং প্রজ্বলিতম্, জ্বলনমগ্নিম্, বিশন্তি ; তথৈব সমৃদ্ধঃ প্রবেশায় সম্যগ্‌বৃদ্ধিং প্রাপ্তো বেগো যেষাং তে তাদৃশাঃ, লোকা দুর্য্যোধনাদয়ঃ, নাশায় তব বক্ত্রাণ্যপি বিশন্তি ॥২৯॥

নম্ন তেষাং প্রবেশানন্তরং কিং ভবতীত্যাহ—লেলিহ্যস ইতি। হে বিষ্ণো! জগদ্ব্যাপক! জ্বলদ্ভিরুজ্জ্বলৈঃ, বদনৈর্মুখৈঃ, সমন্তাৎ সর্ব্বাভ্য এব দিগ্‌ভ্যঃ, সমগ্রান্ সর্বান্ লোকান্ দুর্য্যোধনাদীন, গ্রসমানঃ বদনাভ্যন্তরে আদদানঃ সন্, লেলিহ্যসে পুনঃ পুনরাস্বদসে ভক্ষয়সি। অপি চ তব উগ্রা ভাসঃ প্রভাঃ, তেজোভিঃ সমগ্রং জগৎ, আপূর্য্য ব্যাপ্য, প্রতপন্তি সমগ্রং জগদেব প্রকর্ষেণ তাপয়ন্তি ॥৩০॥

ভারতভাবদীপঃ

সর্ব্বতঃ জাজ্বল্যমানানি ॥২৮॥ বুদ্ধিপূর্ব্বকমেব তে ত্বদ্বক্ত্রাণি প্রবিশন্তীতি সদৃষ্টান্তমাহ—যথা প্রদীপ্তমিতি ॥২৯॥ যে চ পতন্তস্তাংস্ত্বং করুণাবানপি ন বারয়সি প্রত্যুত গ্রসিতুমিচ্ছস্যে-বেত্যাহ—লেলিহ্যসে ভূয়ো ভূয়োঽতিশয়েন বাস্বাদয়সি। কীদৃশস্ত্বং সমন্তাজ্জ্বলদ্ভির্বদনৈর্লোকান্ সমগ্রান্ গ্রসমানঃ। এবং নিঘ্নতোঽপি তব তেজো ন হীয়তে প্রত্যুত বর্দ্ধত এবেত্যাহ—তেজোভিরিতি। হে বিষ্ণো! ব্যাপনশীল! সমগ্রং জগৎ তেজোভিরাপূর্য্য তব উগ্রাঃ প্রষ্টুমশক্যা ভাসো দীপ্তয়ঃ প্রতপন্তীতি যোজনা। পদার্থঃ স্পষ্টঃ ॥৩০॥ এবং দীপ্ত্যাকুলী-

বেগবান্ পতঙ্গ (ফড়িং) সকল যেমন আপনাদের মৃত্যুর জন্য প্রজ্বলিত অগ্নির মধ্যে প্রবেশ করে, সেইরূপই এই বেগবান্ লোকগুলি মৃত্যুর জন্যই আপনারও মুখের ভিতর প্রবেশ করিতেছে ॥২৯॥

তাৎপর্য্য—অনিচ্ছাপূর্ব্বক প্রবেশবিষয়ে দৃষ্টান্তের জন্য পূর্ব্বশ্লোক বলিয়াছেন; আর ইচ্ছাপূর্ব্বক প্রবেশবিষয়ে দৃষ্টান্তের জন্য এই শ্লোক বলিলেন। যথা—অচেতন নদীর স্রোত যেমন অনিচ্ছাপূর্ব্বক সমুদ্রে প্রবেশ করে, সেইরূপ পরাধীন ভীষ্ম, দ্রোণ প্রভৃতি অনিচ্ছাপূর্ব্বকই আপনার মুখের ভিতর প্রবেশ করিতেছেন। আর ফড়িংগুলি যেমন মৃত্যুর জন্য ইচ্ছাপূর্ব্বক আগুনের ভিতর পড়ে, দুর্য্যোধনপ্রভৃতিও তেমন মৃত্যুর জন্য ইচ্ছাপূর্ব্বকই আপনার মুখের ভিতরে প্রবেশ করিতেছে ॥২৯॥

নারায়ণ! আপনিও উজ্জ্বল মুখসমূহদ্বারা সকল দিকের সেই সকল লোককে গ্রাস করিয়া ভক্ষণ করিতেছেন এবং আপনার ভয়ঙ্কর কিরণগুলি তেজদ্বারা সমগ্র জগৎটাকে পরিপূর্ণ করিয়া সন্তপ্ত করিতেছে ॥৩০॥

তাৎপর্য্য—কাল পূর্ণ হইয়াছে বলিয়া আপনিও সেই মুখপ্রবিষ্ট লোকগুলিকে আত্মসাৎ করিতেছেন ॥৩০॥

আখ্যাহি মে কো ভবানুগ্ররূপো নমোঽস্তু তে দেববর ! প্রসীদ ।
বিজ্ঞাতুমিচ্ছামি ভবন্তমাদ্যং নহি প্রজানামি তব প্রবৃত্তিম্ ॥৩১॥

শ্রীভগবানুবাচ ।

কালোঽস্মি লোকক্ষয়কৃৎ প্রবৃদ্ধো লোকান্ সমাহর্ত্তুমিহ প্রবৃত্তঃ ।
ঋতেঽপি ত্বাং ন ভবিষ্যন্তি সর্বে যেঽবস্থিতাঃ প্রত্যনীকেষু যোধাঃ ॥৩২॥

ভারতকৌমুদী

তাদৃশস্যাদৃষ্টপূর্ব্বত্বাৎ পরিচয়ং প্রার্থয়তে আখ্যাহীতি। হে দেববর! ঈদৃশুগ্ররূপো ভবান্ কঃ, ইতি মে মহ্যম্, আখ্যাহি ব্রূহি; আদ্যং স্বরূপদর্শনেনৈবানুমিতং জগৎকারণং ভবন্তম্, বিজ্ঞাতুং পরিচেতুমিচ্ছামি। তব প্রবৃত্তিং কিংবিষয়কং যত্নঞ্চ নহি প্রজানামি। তে তুভ্যং মে নমোঽস্তু, ত্বঞ্চ জগতীং প্রতি প্রসীদ ॥৩১॥

এবং প্রার্থিতঃ শ্রীভগবানাত্মপরিচয়ং প্রবৃত্তিঞ্চোবাচ কাল ইতি। হে অর্জ্জুন! অহং লোকানাং ক্ষয়কৃৎ বিনাশকারী, প্রবৃদ্ধঃ প্রকর্ষেণ বৃদ্ধিং প্রাপ্তঃ চিরমেবাপ্রতিবিধেয়শক্তিশালীত্যর্থঃ, কালঃ সময়াত্মকঃ পরমেশ্বরোঽস্মি; ইহ ইদানীঞ্চ, লোকান্ ইমান্ দুর্য্যোধনাদীন্, সমাহর্ত্তুং সংহর্ত্তুং প্রবৃত্তঃ, এষামায়ুঃক্ষয়াৎ। অতএব প্রত্যনীকেষু প্রতিপক্ষসৈন্যেষু, যে যোধা যোদ্ধারঃ, অবস্থিতাঃ, তে সর্ব্বে, ত্বাম্ ঋতে বিনাপি তব প্রহারং বিনাপীত্যর্থঃ, ন ভবিষ্যন্তি ন স্থাস্যন্তি মরিষ্যন্ত্যেব ॥৩২॥

ভারতভাবদীপঃ

ভূতোঽর্জ্জুনো ভগবানয়মিতি বিস্মৃত্যাহ—আখ্যাহীতি। এবমুগ্ররূপঃ ক্রূরকর্ম্মা ভবান্ কোঽসীত্যাখ্যাহি অমুকোঽস্মীতি কথয় প্রসীদ শান্তো ভব ত্বামহং বিজ্ঞাতুমিচ্ছামি যতস্তব প্রবৃত্তিং চেষ্টাং ন জানামি ॥৩১॥ এবমর্জ্জুনেন প্রার্থিতো ভগবানুবাচ—কাল ইতি। ইহাস্মিন্ সংগ্রামে লোকান্ সমাহর্ত্তুং ভক্ষিতুং প্রবৃত্তঃ প্রবৃদ্ধো মহান্ লোকক্ষয়কৃৎ কালো নাম পরমেশ্বরোঽস্মি, যস্মাদেবং তস্মাৎ ঋতেঽপি ত্বা ত্বাং বিনাপি সর্ব্বে ন ভবিষ্যন্তি মরিষ্যন্তি।

দেবশ্রেষ্ঠ! এই ভয়ঙ্করমূর্ত্তি আপনি কে ? আমাকে বলুন, জগতের আদিকারণ আপনাকে আমি জানিতে ইচ্ছা করি এবং আপনার অভিপ্রায়ও আমি বুঝিতেছি না। সে যাহা হউক, আপনাকে আমি নমস্কার করি, আপনি প্রসন্ন হউন" ॥৩১॥

তাৎপর্য্য—অর্জ্জুন কৃষ্ণকে চিনিতেন; কিন্তু ঐ মূর্ত্তিকে চিনিতেন না; তাই তাঁহাকে চিনিতে চাহিলেন; তবে তাঁহাকে জগতের কারণ বলিয়া অনুমান করিয়াছিলেন, সেই জন্যই 'আদ্যং' বলিলেন ॥৩১॥

কৃষ্ণ বলিলেন—"অর্জ্জুন! আমি লোকক্ষয়কারী অসাধারণশক্তিশালী কাল, এখন এই লোকগুলিকে সংহার করিতে প্রবৃত্ত হইয়াছি; সুতরাং বিপক্ষসৈন্যমধ্যে যে সকল যোদ্ধা রহিয়াছেন, তাঁহারা সকলে তোমা ব্যতীতও জীবিত থাকিবেন না ॥৩২॥

(৩২)...ঋতেঽপি ত্বা—শঙ্করাদিধৃতঃ পাঠঃ।

তস্মাত্ত্বমুত্তিষ্ঠ যশো লভস্ব জিত্বা শত্রূন্ ভুঙ্ক্ষ্ব রাজ্যং সমৃদ্ধম্।
ময়ৈবৈতে নিহতাঃ পূর্ব্বমেব নিমিত্তমাত্রং ভব সব্যসাচিন্! ॥৩৩॥
দ্রোণঞ্চ ভীষ্মঞ্চ জয়দ্রথঞ্চ কর্ণং তথান্যানপি যোধবীরান্।
ময়া হতাংস্ত্বং জহি মা ব্যথিষ্ঠা যুধ্যস্ব জেতাসি রণে সপত্নান্ ॥৩৪॥

---

হিতমুপদিশতি তস্মাদিতি। হে সব্যসাচিন্! অর্জ্জুন!। অস্য ব্যুৎপত্তিস্তু প্রাগেবাভিহিতা। তস্মাৎ এষামাসন্নমৃত্যুত্বাৎ, ত্বমুত্তিষ্ঠ, যশো জয়নিবন্ধনাং সুখ্যাতিং লভস্ব, শত্রূন্ জিত্বা, সমৃদ্ধং ধনধান্যাদিপূর্ণং রাজ্যং ভুঙ্ক্ষ্ব। নন্বু সৎস্বেতেষু কথং মে রাজ্যভোগঃ স্যাদিত্যাহ—ময়ৈবেতি। কালরূপিণা ময়ৈব, এতদ্যুদ্ধাৎ পূর্ব্বমেব, নিহতা আয়ুঃশেষীকরণাৎ নিহতপ্রায়াঃ; অতএব ত্বমেষাং হননে নিমিত্তমাত্রং ভব, মুখ্যকারণমহং স্থিত এব ত্বন্তু গৌণকারণমাত্রং ভবেত্যর্থঃ ॥৩৩॥

নন্বেষাং দিব্যাস্ত্রবিদাং দ্রোণাদীনাং জয়োঽসম্ভব এবেত্যাহ—দ্রোণমিতি। হে অর্জ্জুন! ত্বম্, কালরূপেণ ময়া হতান্ দ্রোণঞ্চ ভীষ্মঞ্চ জয়দ্রথঞ্চ কর্ণং তথা অন্যান্ যোধবীরানপি, জহি বিনাশয়, মা ব্যথিষ্ঠা শোকেন ব্যথাং নানুভব, যুধ্যস্ব, রণে সপত্নান্ দুর্য্যোধনাদীন্ শত্রূন্, জেতাসি জেষ্যসি, তথৈব নিয়তিস্থিতেরিতি ভাবঃ ॥৩৪॥

ভারতভাবদীপঃ

কে তে সর্ব্বে যে প্রত্যনীকেষু শত্রুসৈন্যেষু যোধাঃ শূরা ভীষ্মাদয়োঽবস্থিতাস্তে ॥৩২॥ তস্মাদিতি। যস্মাত্ত্বাং বিনাপ্যেতে মরিষ্যন্তি তস্মাত্ত্বমুত্তিষ্ঠ যুদ্ধায়। শেষং স্পষ্টম্ ॥৩৩॥ মা ব্যথিষ্ঠাঃ এতে মহাত্মানঃ কথং হন্তুং শক্যা ইত্যাকুলীভাবং মা গা ইত্যর্থঃ। জেতাসি জেষ্যসি

---

তাৎপর্য্য—অর্জ্জুন! তুমি আমার পরিচয় জানিতে চাহিয়াছ, আমি লোকক্ষয়কারী কাল; কেহই আমার শক্তি প্রতিহত করিতে পারে না; সুতরাং আমি ইহাদের আয়ুঃশেষ করিয়া রাখিয়াছি; অতএব তুমি প্রহার না করিলেও ইহারা রোগে বা অন্য কারণে মরিবে ॥৩২॥

অতএব অর্জ্জুন! তুমি উঠিয়া দাঁড়াও, যশ লাভ কর, শত্রুদিগকে জয় করিয়া সমৃদ্ধিশালী রাজ্য ভোগ কর। আমিই পূর্ব্বেই ইহাদিগকে নিহত করিয়াছি, তুমি এখন কেবল নিমিত্ত হও ॥৩৩॥

তাৎপর্য্য—প্রথম অধ্যায়ে বলা হইয়াছে—"রথোপস্থ উপাবিশৎ" অর্জ্জুন রথের উপরে বসিয়া পড়িলেন; অতএব যেখানে যেখানে 'উত্তিষ্ঠ' বলা হইয়াছে, সেইখানে সেইখানেই 'উঠিয়া দাঁড়াও' এইরূপ অর্থ হইবে। আর এখানে 'নিহত' শব্দের অর্থ—আয়ুঃশেষ করিয়া রাখা ॥৩৩॥

ভীষ্ম, দ্রোণ, কর্ণ, জয়দ্রথ এবং অন্যান্য বীরগণকে আমিই নিহত করিয়া রাখিয়াছি; তুমি কেবল প্রহার কর, শোকবেদনা অনুভব করিও না, যুদ্ধ কর, যুদ্ধে শত্রুদিগকে জয় করিতে পারিবে" ॥৩৪॥

সঞ্জয় উবাচ ।

এতচ্ছ্রুত্বা বচনং কেশবস্য কৃতাঞ্জলির্বেপমানঃ কিরীটী ।
নমস্কৃত্য ভূয় এবাহ কৃষ্ণং সগদ্গদং ভীতভীতঃ প্রণম্য ॥৩৫॥

অর্জ্জুন উবাচ ।

স্থানে হৃষীকেশ ! তব প্রকীর্ত্ত্যা জগৎ প্রহৃষ্যত্যনুরজ্যতে চ ।
রক্ষাংসি ভীতানি দিশো দ্রবন্তি সর্বে নমস্যন্তি চ সিদ্ধসংঘাঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

অনন্তরবৃত্তান্তং সঞ্জয় উবাচ—এতদিদিতি। এতৎ কেশবস্য কালরূপস্য কৃষ্ণস্য বচনং শ্রুত্বা, ভীতভীতঃ লোকক্ষয়করণশ্রবণাদতিশয়েন ভীতঃ, অতএব বেপমানঃ কম্পমানঃ, কিরীটী অর্জ্জুনঃ, প্রণম্য প্রকর্ষেণ নতো ভূত্বা নমস্কৃত্য, কৃতাঞ্জলিঃ সন্, ভূয় এব পুনরপি, গদ্গদেন ভয়-ভক্তিভ্যাং বাষ্পাবরুদ্ধকণ্ঠতয়া অস্পষ্টস্বরেণ সহেতি সগদ্গদম্, যথা স্যাত্তথা, কৃষ্ণম্, আহ ব্রবীতি স্ম ॥৩৫॥

স্থান ইতি। হে হৃষীকেশ ! মায়ানিয়ন্তঃ ! তব পরমেশ্বরস্য, প্রকীর্ত্ত্যা প্রকৃষ্টতয়া কীর্ত্তনেন, জগদেব যৎ প্রহৃষ্যতি, তৎ স্থানে যুক্তম্। এবমন্যত্র। "যুক্তে দ্বে সাম্প্রতং স্থানে" ইত্যমরঃ। যচ্চ জগদনুরজ্যতে, তৎ স্থানে। রক্ষাংসি রাক্ষসাঃ, ভীতানি সন্তি, দিশো দ্রবন্তি যৎ পলায়ন্তে, তৎ স্থানে। সর্ব্বে, কপিলাদীনাং সিদ্ধানাং সংঘা যন্নমস্যন্তি, তচ্চ স্থানে; মহিমাতিশয়াদিতি সর্ব্বত্র ভাবঃ। "অয়ং শ্লোকো রক্ষোঘ্নমন্ত্রত্বেন মন্ত্রশাস্ত্রে প্রসিদ্ধঃ" ইতি মধুসূদনঃ ॥৩৬॥

ভারতভাবদীপঃ

সপত্নান্ শত্রূন্ ॥৩৪॥ ভগবতৈবমুক্তে সতি পশ্চাৎ কিং বৃত্তমিত্যপেক্ষায়াং সঞ্জয় উবাচ। অত্র কৃতাঞ্জলিত্বাদিনা চিহ্নেন ভগবদ্বাক্যোল্লঙ্ঘনং কিরীটী ন করিষ্যতীতি সূচ্যতে। সগদ্গদং ভয়হর্ষাদ্যাবেশেন গদ্গদেন কণ্ঠাকম্পনেন সহ বর্ত্তত ইতি সগদ্গদং যথা ভবতি তথা আহ উক্তবান্। ভীতভীতোঽত্যন্তং ভীতঃ সন্নাহেতি সম্বন্ধঃ। অত্র আহেতি পদচ্ছেদে পুনরর্জ্জুন উবাচেতি পুনরুক্তং স্যাৎ অতঃ প্রণম্য অর্জ্জুন উবাচেত্যেব সম্বন্ধো ন তু প্রণম্য আহেতি। কা তর্হি আহেতি ক্রিয়ায়া গতিঃ নেয়ং ক্রিয়া কিন্তু আহেতি প্রসিদ্ধার্থমব্যয়মিত্যদোষঃ ॥৩৫॥ একাদশভিঃ শ্লোকৈরর্জ্জুন উবাচ—স্থানে ইতি। হে হৃষীকেশ ! সর্ব্বেন্দ্রিয়প্রবর্ত্তক

তাৎপর্য্য—তুমি কেবল মরা মারিবে ; সুতরাং কোন কষ্টও হইবে না ॥৩৪॥

সঞ্জয় বলিলেন—"কৃষ্ণের এই কথাগুলি শুনিয়া অর্জ্জুন অত্যন্ত ভীত, কম্পিত ও অবনত হইয়া নমস্কার করিয়া কৃতাঞ্জলিপুটে ও গদ্গদস্বরে পুনরায় কৃষ্ণকে বলিতে লাগিলেন" ॥৩৫॥

তাৎপর্য্য—কৃষ্ণ সেই কালমূর্ত্তিতে লোকক্ষয় করিবেন শুনিয়া অর্জ্জুনের গুরুতর ভয় ও কম্প উপস্থিত হইয়াছিল ॥৩৫॥

কস্মাচ্চ তে ন নমেরন্ মহাত্মন্! গরীয়সে ব্রহ্মণোঽপ্যাদিকর্ত্রে।
অনন্ত! দেবেশ! জগন্নিবাস! ত্বমক্ষরং সদসত্তৎপরং যৎ ॥৩৭॥

ভারতকৌমুদী

সিদ্ধসংঘানাং নমস্কারে কারণমাহ—কস্মাদিতি। হে মহাত্মন্! বিশালমূর্ত্তে! তে কপিলাদিসিদ্ধসংঘাশ্চ, ব্রহ্মণো বিরিঞ্চেরপি, আদিকর্ত্রে মুখ্যকারণায় জনকায়, অতএব গরীয়সে জগতি গুরুতরায় তুভ্যম্, কস্মাৎ, ন নমেরন্ নমস্যেয়ুঃ, অপি তু ব্রহ্মণোঽপ্যাদিকর্ত্তৃতয়া গরীয়স্ত্বান্নমস্যেয়ুরেব। হে অনন্ত! অসীম!, হে দেবেশ! হে জগন্নিবাস! জগদাধার! যৎ সৎ ব্যক্তং কার্য্যম্, যচ্চ অসৎ অব্যক্তং কারণঞ্চ, তাভ্যাং পরমুৎকৃষ্টং যৎ, তৎ অক্ষরং ব্রহ্ম, ত্বমেব ॥৩৭॥

ভারতভাবদীপঃ

অন্তর্যামিন্! তব কীর্ত্ত্যা নামসঙ্কীর্ত্তনেন জগৎ প্রহৃষ্যতি যত্তৎ স্থানে যুক্তম্। স্থানে ইত্যব্যয়ং যুক্তমিত্যর্থে। যত্তব প্রকীর্ত্ত্যা জগদনুরজ্যতে তদপি স্থানে যুক্তম্। যত্তব প্রকীর্ত্ত্যা রক্ষাংসি ভীতানি সন্তি দিশো দ্রবন্তি পলায়ন্তে তদপি স্থানে যুক্তম্। যচ্চ ত্বাং সর্ব্বে সিদ্ধসঙ্ঘাঃ কপিলাদীনাং সমুদায়া নমস্যন্তি তদপি স্থানে। অয়ং শ্লোকো রক্ষোঘ্নমন্ত্রত্বেন মন্ত্রশাস্ত্রে প্রসিদ্ধঃ, স চ নারায়ণাষ্টাক্ষরসুদর্শনাস্ত্রমন্ত্রাভ্যাং সংপুটিতো জ্ঞেয় ইতি রহস্যম্ ॥৩৬॥ কুতো মাং সিদ্ধসঙ্ঘা নমস্যন্তি যতস্তেঽপ্যহমিব ব্রহ্মাণ্ডশতানি স্রষ্টুমর্হন্তীত্যত আহ—কস্মাদিতি। হে মহাত্মন্! কস্মাদ্ধেতোস্তে ত্বাং ন নমেরন্নপি তু নমেরন্নেব। তত্র হেতুঃ—গরীয়সে তেঽপি গুরুবস্তমপি গুরুস্তথাপি ত্বমতিশয়িতো গুরুরসীত্যর্থঃ। কুতো মমৈবাতিশয়স্তেষাং মম চ সমানেঽপি সত্যসংকল্পত্বাদৌ সত্যতস্চাহ—ব্রহ্মণো হিরণ্যগর্ভস্যাপি আদিকর্ত্রে পিতামহায় পঞ্চমহাভূতসৃষ্টিদ্বারা ব্রহ্মাণং সৃজতে ইত্যর্থঃ। জগদ্ব্যাপারবর্জ্জং প্রকরণাদসন্নিহিতত্বাচ্চেতি ন্যায়েন নিত্যসিদ্ধেশ্বরস্য তবাজ্ঞয়া তে সর্ব্বেঽপ্যৈশ্বর্য্যভাজো ভবন্তি ন তু ত্বৎসমাস্তে অতএব হে অনন্ত! হে দেবানাম্ ঈশ! জগন্নিবাস! জগতামালয়ভূত! ত্বমক্ষরং শুদ্ধং ব্রহ্ম কীদৃশমক্ষরং যৎ সদসত্তৎপরং সচ্চ অসচ্চ সদসতী তাভ্যাং পরঞ্চ সদসত্তৎপরং কার্য্যং কারণং তদ্ভ-

---

অর্জ্জুন বলিলেন—"হৃষীকেশ! আপনার গুণকীর্ত্তনে জগতের লোক যে আনন্দিত ও অনুরক্ত হয়, রাক্ষসেরা ভীত হইয়া যে দিক্‌বিদিকে পলায়ন করে এবং সিদ্ধপুরুষেরা যে নমস্কার করেন, সে সমস্তই সঙ্গত ॥৩৬॥

তাৎপর্য্য—আপনার গুণকীর্ত্তন শুনিয়া জগতের সৎ লোকেরা আনন্দিত ও অনুরক্ত হন এবং সিদ্ধপুরুষেরা নমস্কার করেন; আর অসৎ লোকেরা এবং রাক্ষসেরা আপনার ভয়ে (আপনি দুষ্টনিগ্রহ করেন বলিয়া) পলায়ন করে ॥৩৬॥

মহাত্মন্! আপনি ব্রহ্মারও সৃষ্টিকর্ত্তা; সুতরাং জগতের মধ্যে প্রধান গৌরবের পাত্র; অতএব সেই সিদ্ধপুরুষেরা আপনাকে নমস্কার করিবেন না কেন? হে অনন্ত! হে দেবেশ্বর! হে জগদাশ্রয়! কার্য্য-মহত্তত্ত্বপ্রভৃতি এবং কারণ—মূলপ্রকৃতি, সেই উভয় হইতেই যাহা উৎকৃষ্ট, সেই ব্রহ্মই আপনি ॥৩৭॥

**ত্বমাদিদেবঃ পুরুষঃ পুরাণস্ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্ ।**
**বেত্তাসি বেদ্যঞ্চ পরঞ্চ ধাম ত্বয়া ততং বিশ্বমনন্তরূপ ! ॥৩৮॥**
**বায়ুর্যমোঽগ্নির্বরুণঃ শশাঙ্কঃ প্রজাপতিস্ত্বং প্রপিতামহশ্চ ।**
**নমো নমস্তেঽস্তু সহস্রকৃত্বঃ পুনশ্চ ভূয়োঽপি নমো নমস্তে ॥৩৯॥**

## ভারতকৌমুদী

ভক্তিভূমোদ্রেকাৎ স্তৌতি—ত্বমিতি । হে অনন্তরূপ ! অশেষমূর্ত্তে ! ত্বম, আদিদেবঃ প্রথমো দ্যোতনশীলঃ, পুরুষো জীবঃ, পুরাণঃ সর্ব্বাপেক্ষয়া প্রাচীনঃ, ত্বম্, অস্য বিশ্বস্য জগতঃ, পরং প্রধানম্, নিধীয়তে অস্মিন্নিতি নিধানমাধারঃ, বেত্তা জ্ঞাতা, বেদ্যং জ্ঞেয়ং ব্রহ্ম, পরম্ অন্যৈরপ্রতিহতম্, ধাম তেজশ্চাসি, তথা ত্বয়া বিশ্বং জগৎ, ততং ব্যাপ্তম্ ॥৩৮॥

বায়ুরিতি । ত্বম্, বায়ুঃ, যমঃ, অগ্নিঃ, বরুণঃ, শশাঙ্কশ্চন্দ্রঃ । এতৎ সর্ব্বং দেবতান্তরাণামুপলক্ষণম্ । প্রজাপতিঃ কশ্যপপ্রভৃতিঃ, প্রপিতামহঃ পিতামহস্যাপি পিতা । তথা চ কশ্যপঃ প্রজাপতিঃ, তস্য পিতা মরীচিঃ, মরীচেঃ পিতা ব্রহ্মা, ত্বন্তু তস্য ব্রহ্মণোঽপি পিতা, স্বনাভিকমলে উৎপাদনাৎ । অতএব তে, সহস্রকৃত্বঃ সহস্রবারং নমো নমঃ অস্তু । পুনশ্চ ভূয়োঽপি বহুলমেব তে নমো নমঃ ॥৩৯॥

## ভারতভাবদীপঃ

ভয়াতীতং চেতি ত্রিবিধমিত্যর্থঃ ॥৩৭॥ পুনরপি স্তৌতি—ত্বমিতি । আদিদেবো জগতঃ স্রষ্টৃত্বাৎ পুরুষঃ সর্ব্বশরীরশায়ী পুরাণঃ শরীরনাশাদিনাপ্যবিনশ্যন্ বিশ্বস্যাস্য ত্বং পরং নিধানং নিধীয়তেঽস্মিন্নিতি লয়স্থানম্ । সাংখ্যানাং জড়াং প্রকৃতিং বারয়তি—বেত্তা জ্ঞাতা বেদ্যং তদ্দৃশ্যঞ্চ ত্বমেব, পরং বেত্তৃবেদ্যাভ্যামন্যৎ ধাম চৈতন্যম্ । ত্বয়া বিশ্বং ততং ব্যাপ্তং স্বসত্তাস্ফূর্ত্তিভ্যাং হে অনন্তরূপ ! ত্রিবিধপরিচ্ছেদশূন্যস্বরূপ ! ॥৩৮॥ সর্ব্বদেবতাত্মত্বেন স্তৌতি—

তাৎপর্য্য—মহত্তত্ত্ব ও মূলপ্রকৃতির বিস্তৃত বিবরণ সাংখ্যদর্শনে দ্রষ্টব্য ॥৩৭॥

হে অনন্তরূপ ! আপনি আদিদেব, আপনি পুরুষ, আপনি প্রাচীন, আপনি এই জগতের পরম আশ্রয়, আপনি জ্ঞাতা, আপনি জ্ঞেয়, আপনি মহাতেজ এবং আপনি জগৎ ব্যাপিয়া রহিয়াছেন ॥৩৮॥

তাৎপর্য্য—নিরতিশয় ভক্তি উৎপন্ন হওয়ায় অর্জ্জুন ব্রহ্মরূপে কৃষ্ণের স্তব করিলেন । আদিদেব—ব্রহ্মাদিদেবগণেরও পূর্ব্বে দ্যোতনশীল তেজোময় । পুরশব্দের অর্থ—দেহ, দেহে যিনি অবস্থান করেন তিনি, অর্থাৎ জীব । পুরাণ সর্ব্বাপেক্ষা প্রাচীন । আকাশ যেমন গ্রহনক্ষত্রাদির আশ্রয়, আপনিও সেইরূপ জগতের আশ্রয় । বেত্তা জ্ঞাতা নৈয়ায়িকের মতে জ্ঞানের আশ্রয় আত্মা । বেদ্য মুমুক্ষুগণের জ্ঞেয় পরব্রহ্ম । পরম ধাম মহাতেজ এবং আপনি সৎ ও চিৎ রূপে জগৎ ব্যাপিয়া রহিয়াছেন ॥৩৮॥

আপনি বায়ু, আপনি যম, আপনি অগ্নি, আপনি বরুণ, আপনি চন্দ্র, আপনি প্রজাপতি এবং আপনি প্রপিতামহ; অতএব সহস্রবার আপনাকে নমস্কার করি, আবার বহুবার আপনাকে নমস্কার করি ॥৩৯॥

নমঃ পুরস্তাদথ পৃষ্ঠতস্তে নমোঽস্তু তে সর্ব্বত এব সর্ব্ব ! ।
অনন্তবীর্য্যামিতবিক্রমস্ত্বং সর্ব্বং সমাপ্নোষি ততোঽসি সর্ব্বঃ ॥৪০॥
সখেতি মত্বা প্রসভং যদুক্তং হে কৃষ্ণ ! হে যাদব ! হে সখেতি ।
অজানতা মহিমানং তবেদং ময়া প্রমাদাৎ প্রণয়েন বাপি ॥৪১॥

ভারতকৌমুদী

নম ইতি। হে সর্ব্ব সর্ব্বময় ! তে তুভ্যম্, পুরস্তাদগ্রতো নমঃ, অথ সমুচ্চয়ে, পৃষ্ঠতো নমঃ, অথ সর্ব্বতঃ সর্ব্বাস্বেব দিক্ষু, তে তুভ্যং নমোঽস্তু। হে অনন্তবীর্য্য ! অসীমশক্তে ! ত্বমমিতবিক্রমঃ, তথা সর্ব্বং জগৎ, সমাপ্নোষি সম্যগ্ ব্যাপ্নোষি, ততঃ কারণাদেব সর্ব্বোঽসি সর্ব্ব ইত্যুচ্যসে ॥৪০॥

ইদানীং স্মর্য্যমাণং কৃতপূর্ব্বমপরাধং ক্ষময়তি দ্বাভ্যাং যুগ্মকেন। সখেতি। হে অচ্যুত ! স্বভাবাদভ্রষ্ট ! তব মহিমানম্ ইদং বিশ্বরূপঞ্চ, অজানতা ময়া, প্রমাদাৎ অনবধানতাবশাৎ, প্রণয়েন সৌহার্দ্দেন বাপি, ত্বং মে সখা ইতি মত্বা, প্রসভং বলেন, 'হে কৃষ্ণ ! হে যাদব ! হে সখে !' ইতি ইত্থং যদুক্তম্, বিহারো ভ্রমণং শয্যা শয়নম্ আসনমুপবেশনং ভোজনঞ্চ তেষু,

ভারতভাবদীপঃ

বায়ুরিতি। প্রজাপতির্দক্ষাদিশ্চতুর্ম্মুখো বা, প্রপিতামহশ্চতুর্ম্মুখপিতা ॥৩৯॥ হে অনন্ত-বীর্য্য ! যতঃ সর্ব্বং সমাপ্নোষি একীভাবেনাসমন্তাদ্ব্যাপ্নোষি ততো হেতোঃ সর্ব্ব ইতি তব নাম। পুরস্তাৎ কর্ম্মণামাদৌ। পৃষ্ঠতস্তেষাং সমাপ্তৌ। সর্ব্বতো মধ্যেঽপি তে নমোঽস্তু ॥৪০॥

---

তাৎপর্য্য—এখানে বায়ুপ্রভৃতি শব্দ সকল দেবতার উপলক্ষণ। প্রজাপতি—কশ্যপ, তাঁহার পিতা—মরীচি, মরীচির পিতা—ব্রহ্মা এবং ব্রহ্মার পিতা—নারায়ণ; সুতরাং নারায়ণ কশ্যপের প্রপিতামহ ॥৩৯॥

হে সর্ব্বস্বরূপ ! সম্মুখে আপনাকে নমস্কার, পৃষ্ঠে আপনাকে নমস্কার এবং সকল দিকেই আপনাকে নমস্কার করি। হে অনন্তবীর্য্য ! আপনার বিক্রমও অপরিমিত; আর আপনি সকল ব্যাপিয়া রহিয়াছেন, সেই জন্যই 'সর্ব্ব' হইয়াছেন ॥৪০॥

তাৎপর্য্য—এস্থানে অর্জ্জুন নিরতিশয় ভক্তিনিবন্ধন বিহ্বল হইয়া এইরূপ বলিতেছেন ॥৪০॥

ভগবন্ ! আমি আপনার মহিমা কিংবা এই বিশ্বরূপের বিষয় জানিতাম না; তাই অনবধানতানিবন্ধন বা সৌহার্দ্দবশতঃ সখা মনে করিয়া বলপূর্ব্বক (আপনার প্রতি) 'হে কৃষ্ণ ! হে যাদব ! হে সখে !' এইরূপ যে সকল কথা বলিয়াছি; অথবা ভ্রমণ, শয়ন, উপবেশন এবং ভোজনের সময়ে একাকী

তাৎপর্য্য—নাম ধরিয়া ডাকা, কিংবা সখা বলিয়া সম্বোধন করা, অথবা পরিহাস ও অনাদর করা—এগুলি নিম্ন লোক বা সমান লোকের উপরেই হইতে পারে; কিন্তু মহাগৌরবের

(৪১)... মহিমানং তবেম—ইতি শঙ্করসম্মতবিত্তঃ পাঠঃ

যচ্চাবহাসার্থমসৎকৃতোঽসি বিহারশয্যাসনভোজনেষু ।
একোঽথবাপ্যচ্যুত ! তৎসমক্ষং তৎ ক্ষাময়ে ত্বামহমপ্রমেয়ম্ ॥৪২॥
(যুগ্মকম্)

পিতাসি লোকস্য চরাচরস্য ত্বমস্য পূজ্যশ্চ গুরুর্গরীয়ান্ ।
ন ত্বৎসমোঽস্ত্যভ্যধিকঃ কুতোঽন্যো লোকত্রয়েঽপ্যপ্রতিমপ্রভাব ! ॥৪৩॥

ভারতকৌমুদী

একঃ ত্বমেকঃ, অথবাপি তেষাং সখ্যন্তরাণাং সমক্ষম্, অবহাসার্থং পরিহাসার্থম্, যচ্চ, অসৎ-কৃতঃ সাধারণবয়স্যজ্ঞানেন অবজ্ঞাতোঽসি, অহমিদানীম্, অপ্রমেয়ম্ ইদন্তয়া প্রমাতুং জ্ঞাতুমশক্যং ত্বাম্, তৎ সর্ব্বম্, ক্ষাময়ে মর্ষয়ামি। পূর্ব্বত্র সখেতি সন্ধিরার্ষঃ, অত্র চ ক্ষাময় ইতি দীর্ঘত্বমার্ষম্ ॥৪১—৪২॥

নমু বস্তুতঃ সখ্যাবেব ময়ি তাদৃশব্যবহারে কো দোষঃ, যেন ক্ষমাং প্রার্থয়সীত্যাহ— পিতেতি। অপ্রতিমো নিরুপমঃ প্রভাবো মহিমা যস্য সঃ অপ্রতিমপ্রভাবঃ। হে অপ্রতিম-প্রভাব ! ত্বম্, অস্য চরাচরস্য জঙ্গমস্থাবরাত্মকস্য, লোকস্য জগতঃ, পিতা জনকোঽসি, অত-এব পূজ্যঃ সর্ব্বেষামেব পূজনীয়োঽসি, গুরুঃ উপদেষ্টাসি, গরীয়ান্ সর্ব্বৈরেব প্রকারৈঃ সর্ব্বেভ্য এব জনেভ্যো গুরুতরশ্চাসি। তেন চ লোকত্রয়েঽপি ত্বৎসম এব জনো নাস্তি; কুতঃ
এব জনেভ্যো গুরুতরশ্চাসি। তেন চ লোকত্রয়েঽপি ত্বৎসম এব জনো নাস্তি ; কুতঃ
অন্যো জনঃ, ত্বত্তঃ অভ্যধিকঃ স্যাৎ কুতোঽপি নেত্যর্থঃ। অতএব ত্বয়ি মে বয়স্যবদ্ব্যবহারো দোষ এবেতি ভাবঃ ॥৪৩॥

ভারতভাবদীপঃ

এবং স্তুত্বা স্বাপরাধান্ ক্ষমাপয়তে—সখেতীতি। অয়ং মম সখা ইতি মত্বা প্রসভং স্বোৎ-কর্ষাবিষ্করণপূর্ব্বকং যন্ময়া উক্তং হে কৃষ্ণ ! হে যাদব ! হে সখে ! ইতি ইতিশব্দেন সন্ধিরার্ষঃ। কৃত উক্তং তবেদমেবংবিধং মহিমানং মাহাত্ম্যম্ অজানতা কদাচিৎ প্রমাদাচ্চিত্তবিক্ষেপাৎ কদাচিৎ প্রণয়েন স্নেহেন চ ॥৪১॥ তথা যচ্চ অবহাসার্থং বিহারাদিষ্বসৎকৃতোঽসি পরি-ভূতোঽসি। একো বা সখীনাং নিয়োগকালে বা তৎসমক্ষং সখিজনসমক্ষং বাসৎকৃতোঽসি তৎ ক্ষাময়ে ক্ষমাপয়ে যতস্ত্বমপ্রমেয়োঽচিন্ত্যস্বভাবঃ করুণাপরঃ। যতঃ শত্রুভ্যোঽপি শিশু-পালাদিভ্য উত্তমাং গতিং দত্তবানসীত্যর্থঃ ॥৪২॥ অপ্রমেয়ত্বমেবাহ—পিতাসীতি। যত-স্ত্বমস্মাকং পিতাসি অতোঽস্মাভিঃ শিশুভিঃ কৃতা অপরাধাস্ত্বয়া ক্ষন্তব্যা এবেতি ভাবঃ ॥৪৩॥

আপনার প্রতি কিংবা অন্যান্য সখাদের সমক্ষে আপনাকে পরিহাস করিবার জন্য যে অবজ্ঞা করিয়াছি, এখন আমি আপনার নিকট সেই সকল অপরাধের নিমিত্ত ক্ষমা প্রার্থনা করিতেছি। কেন না, আপনার মহিমা অজ্ঞেয় ॥৪১—৪২॥

পাত্রের উপরে কখনও হইতে পারে না ; তথাপি সেইরূপ ব্যবহার করায় আমার গুরুতর অপরাধ হইয়াছে, সেই জন্যই ক্ষমা প্রার্থনা করিতেছি ॥৪১—৪২॥

হে নিরুপমপ্রভাব ! নারায়ণ ! আপনি এই চরাচর জগতের পিতা, সকলেরই পূজনীয় ও উপদেষ্টা এবং সর্ব্বাপেক্ষাই অধিক গৌরবের পাত্র ; অত-

তস্মাৎ প্রণম্য প্রণিধায় কায়ং প্রসাদয়ে ত্বামহমীশমীড্যম্।
পিতেব পুত্রস্য সখেব সখ্যুঃ প্রিয়ঃ প্রিয়ায়ার্হসি দেব! সোঢ়ুম্ ॥৪৪॥
অদৃষ্টপূর্ব্বং হৃষিতোঽস্মি দৃষ্ট্বা ভয়েন চ প্রব্যথিতং মনো মে।
তদেব মে দর্শয় দেব! রূপং প্রসীদ দেবেশ! জগন্নিবাস! ॥৪৫॥

ভারতকৌমুদী

তস্মাদিতি। তস্মাৎ প্রাগুক্তজগৎপিতৃত্বাদিহেতোঃ, হে দেব! অহম্, কায়মিমং দেহম্, প্রণিধায় ত্বদন্তিকে ভূমৌ সংস্থাপ্য দণ্ডবৎ পাতয়িত্বা, প্রণম্য অষ্টাঙ্গৈর্নমস্কৃত্য, ঈশং জগদীশ্বরম্, ঈড্যং জগৎস্তুত্যঞ্চ ত্বাম্, প্রসাদয়ে প্রসন্নং কারয়ে। পিতা পুত্রস্যেব, সখা সখ্যুরিব, প্রিয়ঃ পতিঃ প্রিয়ায়াঃ পতিব্রতায়া ভার্য্যায়া ইব চ, ত্বং সোঢ়ুং মমাপরাধং ক্ষন্তুমর্হসি। প্রিয়ায়া ইত্যত্র ইবশব্দানুবৃত্তিঃ, বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ, অপরাধমিত্যস্য চাধ্যাহারঃ ॥৪৪॥

দ্বাভ্যাং প্রার্থয়তে—অদৃষ্টেতি। হে দেব! অদৃষ্টপূর্ব্বং পূর্ব্বং কেনাপি ন দৃষ্টং তবেদং বিশ্বরূপং দৃষ্ট্বা, হৃষিত আনন্দিতোঽস্মি; মে মম মনশ্চ, ভয়েন প্রব্যথিতমাকুলীভূতম্। অতএব হে দেবেশ! তৎ রূপমেব প্রাচীনাং কৃষ্ণমূর্ত্তিমেব মে দর্শয়; হে জগন্নিবাস! জগদাশ্রয়! প্রসীদ তদ্রূপদর্শনেন প্রসন্নো ভব ॥৪৫॥

ভারতভাবদীপঃ

এতদেবাহ—তস্মাদিতি। যস্মাত্ত্বং পিতা গুরুশ্চ তস্মাৎ কায়ং শরীরং প্রণিধায় ভূমৌ কৃত্বা দণ্ডবৎ প্রণম্য ত্বাং প্রসাদয়ে ঈড্যং স্তুত্যম্। স্পষ্টমন্যৎ ॥৪৪॥ এবং স্তুত্বা স্বেষ্টং প্রার্থয়তে—অদৃষ্টপূর্ব্বমিতি। হে দেব! কদাচিদপি পূর্ব্বং ন দৃষ্টং তাদৃশমদৃষ্টপূর্ব্বং তব রূপং দৃষ্ট্বা হৃষিত উৎফুল্লোঽস্মি। তথা বিকরালরূপদর্শনজেন ভয়েন চ মে মম মনঃ প্রব্যথিতম্। অতস্তদেব

---

এব ত্রিভুবনে আপনার তুল্য লোকই নাই; সুতরাং আপনা অপেক্ষা প্রধান লোক আর থাকিবে কি করিয়া? ॥৪৩॥

তাৎপর্য্য—সমান ব্যবহার সমান লোকের সঙ্গেই হইতে পারে, কিন্তু ন্যূন বা প্রধান লোকের সঙ্গে হইতে পারে না; সুতরাং আপনি জগতের পিতা ও উপদেষ্টা এবং সর্ব্বপ্রধান বলিয়া আপনার সঙ্গে সমান ব্যবহার করায় আমার অপরাধই হইয়াছে: তাই ক্ষমা চাহিতেছি ॥৪৩॥

অতএব দেব! আমি আমার দেহটীকে ভূতলে দণ্ডের ন্যায় নিপাতিত করিয়া আপনাকে অষ্টাঙ্গে প্রণাম করিয়া প্রসন্ন করিতেছি। আপনি ত জগতের অধীশ্বর এবং জগতের পূজনীয়; সুতরাং পিতা যেমন পুত্রের, সখা যেমন সখার এবং পতি যেমন প্রিয়তমার অপরাধ ক্ষমা করেন, আপনিও সেইরূপই আমার অপরাধ ক্ষমা করুন ॥৪৪॥

তাৎপর্য্য—যিনি ঈশ্বর ও স্তবযোগ্য, তিনি অধীনের প্রতি ক্ষমা করিয়াই থাকেন ॥৪৪

কিরীটিনং গদিনং চক্রহস্তমিচ্ছামি ত্বাং দ্রষ্টুমহং তথৈব।
তেনৈব রূপেণ চতুর্ভুজেন সহস্রবাহো! ভব বিশ্বমূর্ত্তে! ॥৪৬॥

শ্রীভগবানুবাচ।

ময়া প্রসন্নেন তবার্জ্জুনেদং রূপং পরং দর্শিতমাত্মযোগাৎ।
তেজোময়ং বিশ্বমনন্তমাদ্যং যন্মে ত্বদন্যেন ন দৃষ্টপূর্ব্বম্ ॥৪৭॥

---

ভারতকৌমুদী

তদ্রূপং স্পষ্টয়তি—কিরীটিনমিতি। হে বিশ্বমূর্ত্তে! বিশ্বরূপ! এতদ্রূপে চেদানীং সহস্রবাহো! অহম্, তথা পূর্ব্ববদেব, ত্বাম্, কিরীটিনং শিরসি মুকুটবন্তম্, গদিনং গদাধারিণম্, চক্রহস্তঞ্চ দ্রষ্টুমিচ্ছামি। অতএব ত্বম্, তেনৈব পূর্ব্বদৃষ্টেন দ্বিভুজেন রূপেণ কৃষ্ণাকারেণ, অথবা তব জন্মকালীনেন চতুর্ভুজেন রূপেণ, ভব আবির্ভব; "চতুর্ভুজং শঙ্খগদাদ্যুদায়ুধম্" ইতি শ্রীভাগবতে জন্মকালে চতুর্ভুজোক্তেঃ ॥৪৬॥

অর্জ্জুনমাশ্বাসয়ন্ শ্রীভগবানুবাচ—ময়েতি। হে অর্জ্জুন! ময়া ত্বাং প্রতি প্রসন্নেন সতা, আত্মনো যোগাৎ অণিমাদ্যৈশ্বর্য্যসম্বন্ধাৎ, তব সমীপে, ইদম্ অনন্তম্ অবিনশ্বরম্, আদ্যং সর্ব্বেষামেবাদিভূতম্, অতএব পরমুত্তমঞ্চ, বিশ্বং রূপং বিশ্বরূপম্, দর্শিতম্; যন্মে রূপম্, ত্বদন্যেন জনেন ন দৃষ্টপূর্ব্বং পূর্ব্বং ন দৃষ্টম্ ॥৪৭॥

ভারতভাবদীপঃ

ধারণাবিষয়ভূতং রূপং মে মহ্যং দর্শয় ॥৪৫॥ তদেব রূপমাহ—কিরীটিনমিতি। এতেনার্জ্জুনস্য চক্রগদাকিরীটোপেতং চতুর্ভুজং ভগবতো রূপং ধারণাবিষয় ইতি দর্শিতম্। হে সহস্রবাহো! হে বিশ্বমূর্ত্তে! সহস্রবাহ্বাদিকমুপসংহৃত্য তেনৈব রূপেণ ভব প্রকটো ভব ॥৪৬॥ এবমর্জ্জুনেন প্রার্থিতস্তং স্তবন্ ভগবানুবাচ—ময়েতি ত্রিভিঃ। হে অর্জ্জুন! প্রসন্নেন ময়া তব তুভ্যমিদং

---

দেব! আমি আপনার অদৃষ্টপূর্ব্ব বিশ্বরূপ দর্শন করিয়া আনন্দিত হইয়াছি বটে, আবার আমার মন ভয়েও আকুল হইয়াছে; অতএব হে দেবেশ্বর! আপনি আমাকে আবার সেই পূর্ব্বরূপই দেখান; হে জগদাশ্রয়! আপনি আমার প্রতি প্রসন্ন হউন ॥৪৫॥

তাৎপর্য্য—যে বিশ্বরূপ অন্য কেহ দেখিতে পারে না, আমি তাহা দেখিতেছি; এই জন্যই আনন্দিত হইয়াছি; আবার ভয়ঙ্কর মূর্ত্তি দেখিয়া ভীতও হইয়াছি ॥৪৫॥

বিশ্বরূপ! সহস্রবাহু! আমি আপনাকে সেইরূপই মস্তকে মুকুটযুক্ত এবং হস্তে গদা ও চক্রধারী অবস্থায় দেখিতে ইচ্ছা করি; অতএব আপনি আবার সেই দ্বিভুজ কৃষ্ণমূর্ত্তি হউন, অথবা জন্মের সময়ে যেমন চতুর্ভুজ হইয়াছিলেন, সেইরূপ চতুর্ভুজ হউন" ॥৪৬॥

তাৎপর্য্য—অর্জ্জুন প্রথমে ভগবানের দ্বিভুজ কৃষ্ণমূর্ত্তি দেখিতে চাহিলেন, পরে ঔৎসুক্যবশতঃ চতুর্ভুজ নারায়ণমূর্ত্তি দেখিবার প্রার্থনা করিলেন। শ্রীমদ্ভাগবতে আছে—কৃষ্ণ জন্মকালে চতুর্ভুজ হইয়াছিলেন ॥৪৬॥

ন বেদযজ্ঞাধ্যয়নৈর্ন দানৈর্ন চ ক্রিয়াভির্ন তপোভিরুগ্রৈঃ।
এবংরূপঃ শক্য অহং নৃলোকে দ্রষ্টুং ত্বদন্যেন কুরুপ্রবীর! ॥৪৮॥
মা তে ব্যথা মা চ বিমূঢ়ভাবো দৃষ্ট্বা রূপং ঘোরমীদৃঙ্মমেদম্।
ব্যপেতভীঃ প্রীতমনাঃ পুনস্ত্বং তদেব মে রূপমিদং প্রপশ্য ॥৪৯॥

ভারতকৌমুদী

নেতি। হে কুরুপ্রবীর! কৌরবগণমধ্যে প্রধানবীর! নৃলোকে মনুষ্যলোকে, ত্বদন্যেন জনেন, এবংরূপ ঈদৃগ্বিশ্বরূপধারী অহম্, বেদা উপনিষদঃ যজ্ঞা যজ্ঞাদিক্রিয়াবোধকাঃ "অগ্নিহোত্রং জুহোতি" ইত্যাদয়ো বেদভাগাশ্চ তেষামধ্যয়নৈর্ন, তুলাপুরুষাদীনাং দানৈর্ন, অগ্নিহোত্রাদিভিঃ ক্রিয়াভির্ন, উগ্রৈর্ভয়ঙ্করৈঃ পরাকাদিভিস্তপোভিরপি ন দ্রষ্টুং শক্যঃ। অত্র শক্য অহমিতি বিসর্গলোপ আর্ষঃ ॥৪৮॥

মেতি। হে অর্জ্জুন! ঈদৃগ্ ঘোরম্ ইদং মম রূপং দৃষ্ট্বা স্থিতস্য তে তব, ব্যথা ভয়পীড়া মা ভূৎ, বিমূঢ়ভাবো মোহশ্চ মা ভূৎ। কিন্তু ত্বম্, ব্যপেতভীঃ অপগতভয়ঃ, প্রীতমনাশ্চ সন্, পুনরপি, তদেবেদং মে রূপং কৃষ্ণমূর্ত্তিম্, প্রপশ্য প্রকর্ষেণাবলোকয় ॥৪৯॥

ভারতভাবদীপঃ

পরং রূপং দর্শিতম্ আত্মযোগাৎ স্বসামর্থ্যাৎ করুণয়া ন তু তব দর্শনেঽধিকারোঽস্তি। তথা চ প্রাগুক্তম্ "কর্ম্মণ্যেবাধিকারস্তে" ইতি। তেজোময়ং চিদ্রূপং দিব্যং বিশ্বং বিশ্বাত্মকম্ আদ্যমনাদি অনন্তঞ্চ যৎ রূপং ত্বদন্যেন কদাচিদপি ন পূর্ব্বং দৃষ্টং দৃষ্টপূর্ব্বম্ ॥৪৭॥ যোগৈকগম্যমেতৎ কর্ম্মিণাং দুষ্প্রাপমিত্যাহ—ন বেদেতি। বেদানাং যজ্ঞানাং চাধ্যয়নৈরধিগমৈঃ ন চ দানৈর্ন চ ক্রিয়াভিঃ শ্রৌতস্মার্ত্তাভিরপূর্ত্তাদিভির্বাপীকূপারামাদিভিস্তপোভিঃ কৃচ্ছ্রচান্দ্রায়ণাদ্যৈঃ উগ্রৈর্মাসোপবাসাদ্যৈঃ নৃলোকে এবংরূপোঽহং দ্রষ্টুং ন শক্যঃ, রোরুত্বাভাব আর্ষঃ। ত্বদন্যেন কুরুপ্রবীর! ॥৪৮॥ ইদমতিদুর্লভদর্শনং রূপং দৃষ্ট্বাপি চেদ্ব্যথসে তর্হি উপসংহরামীদমিত্যা-

কৃষ্ণ বলিলেন—"অর্জ্জুন! আমি তোমার প্রতি প্রসন্ন হইয়া নিজের অণিমাপ্রভৃতি ঐশ্বর্য্যের প্রভাবে এই তেজোময়, অবিনশ্বর ও আদিম উত্তম বিশ্বরূপ তোমাকে দেখাইলাম; আমার যে বিশ্বরূপ তুমি ভিন্ন অপর কেহই পূর্ব্বে দেখিতে পায় নাই ॥৪৭॥

তাৎপর্য্য—অর্জ্জুন! তুমি অত্যন্ত পুণ্যবান্ বলিয়া আমার এই বিশ্বরূপ দেখিতে পাইলে। কেন না, এই রূপ পাঞ্চভৌতিক নহে—তেজোময়, ইহার নাশ নাই এবং এইরূপ সৃষ্টির পূর্ব্বেও ছিল; সুতরাং ইহাই আমার বাস্তবিক রূপ ॥৪৭॥

কুরুপ্রবীর! মনুষ্যলোকে তুমি ভিন্ন অন্য কেহই বেদপাঠ, যজ্ঞশাস্ত্রাধ্যয়ন, দান, ক্রিয়া এবং ভয়ঙ্কর তপস্যাদ্বারাও এই বিশ্বরূপধারী আমাকে দেখিতে সমর্থ হয় না ॥৪৮॥

তাৎপর্য্য—আমার উপরে যাহার অচলা ভক্তি থাকে, সেই ব্যক্তিই আমার এই রূপ দেখিতে পারে; সুতরাং তোমারও অচলা ভক্তি আছে বলিয়াই তুমি দেখিতে পাইলে ॥৪৮॥

